কবির খ্যাতি প্রতিষ্ঠিত হইলে পূর্ববঙ্গের কোন কোন ভূম্যধিকারী তাঁহাকে কিছু মাসিক বৃত্তি দিতে লাগিলেন। কিন্তু মোটের উপরে তাঁহার অবস্থার বড় তারতম্য ঘটিল না। প্রথমা পত্নীর বিয়োগে এবং জন্মভূমি হইতে নির্বাসিত হওয়ায় যে যুগল গ্রন্থি তাঁহার জীবনে পড়িয়াছিল তাহারাই কবিকে পীড়ন করিতে লাগিল। যে-পীড়নের কেন্দ্র মনে, বাহির হইতে তাহার সান্ত্বনা আসিবে কোন্ সূত্রে?

ক্রমে তাঁহার স্বাস্থ্যভঙ্গ হইল, স্বাস্থ্য ভাঙিয়া পড়িবার সঙ্গে সঙ্গে ব্যাধি দেখা দিতে লাগিল। এই সময়ে কলিকাতায় কবিকে সাহায্য করিবার উদ্দেশ্যে কয়েকজন মহাশয় ব্যক্তির চেষ্টায় ইউনিভার্সিটি ইন্‌স্টিটিউটে একটি সভার আয়োজন হয়। বাঙালার সভার সাধারণ পরিণাম যাহা হয়, এখানেও তাহার ব্যতিক্রম ঘটিল না, বক্তৃতা হইল, চাঁদা উঠিল না, প্রস্তাব গৃহীত হইল, টাকা আসিল না। "বাঙালি মানুষ যদি, প্রেত কাবে কয়?" তবু প্রেতের রাজ্যে এই শুভচেষ্টা আশার সংবাদ। অবশেষে দুর্ভাগ্যে, অভাবে ও রোগে ভুগিতে ভুগিতে কবি ঢাকা শহরে ১৩২৫ সালের ১৩ই আশ্বিন ইহলোক ত্যাগ করেন।[৪]

৩

কবি গোবিন্দচন্দ্র দাসের প্রতিভার প্রধান লক্ষণ একটা দুর্দমনীয় আবেগ। এই আবেগের প্রচণ্ডতা এমনি যে, কোন বাধা মানে নাই। সাহিত্যিকের সম্মুখে বাধা আসিতে পারে দুইটি: ভাষা ও ছন্দের স্বাভাবিক বাধা, আর সামাজিক পরিবেশের বাধা, অর্থাৎ ভাষা-পরিবেশ ও সামাজিক পরিবেশ দুটাই বাধা সৃষ্টি করিতে পারে, সব ক্ষেত্রেই করিয়া থাকে; কবির প্রতিভায় এবং এই দুই শ্রেণীর বাধায় একটা দ্বন্দ্বের মত চলে, এবং শেষ পর্যন্ত দুইয়ে একটা ভারসাম্য সৃষ্টি করিয়া কবির কাব্যজগৎকে বিধৃত করিয়া রাখে। এই ভারসাম্য কেবল মহাকবিগণের কাব্যেই সম্ভব হয়; নব্যবাংলাসাহিত্যের ক্ষেত্রে ইহার উদাহরণ মধুসূদন ও রবীন্দ্রনাথ। অল্পশক্তিমান কবিদের বেলাতে এই বাধার ফলে দুই প্রকার প্রতিক্রিয়া সৃষ্টি হইতে পারে। কোন কোন কবি পরিবেশের দ্বন্দ্বে

৪ কবির জীবনবৃত্তান্ত সাহিত্যসাধকচরিতমালার পূর্বোক্ত গ্রন্থ হইতে সংগৃহীত।

পরাজিত হইয়া নতিস্বীকার করেন, আবার কোন কোন কবির ক্ষেত্রে পরিবেশ ও প্রতিভার দ্বন্দ্বে পরিবেশ দুটাই পরাজিত হয়, কবির দুর্দমনীয় প্রতিভা শেষ পর্যন্ত বাগ মানে না। প্রথম প্রতিক্রিয়ার দৃষ্টান্ত সত্যেন্দ্রনাথ দত্ত। ভাষা ছন্দ ও প্রতিভার দ্বন্দ্বে এখানে ভাষা ও ছন্দই প্রাধান্য লাভ করিয়াছে, কবি তাঁহার উত্তরজীবনের কাব্যগ্রন্থসমূহে ভাষা ও ছন্দের কাছে আত্মসমর্পণ করিতে বাধ্য হইয়াছেন। অনুরূপ প্রতিক্রিয়া দৃষ্ট হয় কাজী নজরুল ও গোবিন্দ দাসের কাব্যে। ইহাদের দুজনেরই প্রতিভার আবেগ এমন দুর্বার যে, ভাষা ও ছন্দের অর্থাৎ কাব্যের পরিবেশ কিছুতেই তাহাকে নিয়ন্ত্রিত করিতে পারে নাই, পাথরের বাঁধকে যেমন পার্বতী নদী কিছুতেই স্বীকার করে না, অনেকটা তেমনি। এ দুটিই ত্রুটি, দুই শ্রেণীর ত্রুটি, প্রভেদের মধ্যে এই। এদিক হইতে, যেমন অন্যদিক হইতেও বটে, বিচার করিলে গোবিন্দ দাসের তুলনা কাজী নজরুল ইসলাম।

নব্যবাংলাসাহিত্যের জন্ম কলিকাতার পরিবেশে। প্রধানতঃ কলিকাতার ভাষা ও সামাজিক পরিবেশকে অবলম্বন করিয়াই নব্যবাংলাসাহিত্য গড়িয়া উঠিয়াছে। বাংলাদেশের যে অঞ্চলের লোকই সাহিত্যসৃষ্টি করুন না কেন, কলিকাতার সামাজিক ও ভাষিক পরিবেশরূপ convention বা প্রথাকে স্বীকার করিয়াই সাহিত্যসৃষ্টি করিয়াছেন। কালের গতি ইহার অনুকূলে ছিল। কলিকাতা শহর আর্থিক ও সাংস্কৃতিক ক্ষেত্রে নব্যবাংলার জীবনকেন্দ্র, কাজেই কলিকাতার সঙ্গে যোগস্থাপন অধিকাংশ লেখকের পক্ষে কঠিন হয় নাই—অধিকাংশ ক্ষেত্রেই স্বাভাবিক হইয়াছে। অনেক সময়েই সাহিত্যক্ষেত্রে প্রবেশ করিবার আগেই লেখকগণ কলিকাতার পরিবেশে প্রবেশ করিয়াছেন, কাজেই কলিকাতার পরিবেশ গ্রহণের পক্ষে কোন বাধাই তাঁহারা অনুভব করেন নাই। কিন্তু গোবিন্দ দাসের বেলাতে এমনটি ঘটে নাই। তাঁহার জীবনের গড়তি অংশটা কলিকাতা হইতে দূরে কাটিয়াছে, তখনই তাঁহার কাব্যের ভিত্ত-পত্তন হইয়াছে। তারপরে পরিণত বয়সে যখন কলিকাতার সমাজে উপস্থিত হইয়াছেন, নিতান্ত অতিথির মত, অনেক ক্ষেত্রে অবাঞ্ছিত অতিথির মত উপস্থিত হইয়াছেন, ফলে কলিকাতার সমাজ, যাহা অধিকাংশ বাঙালীর পক্ষে জল-হাওয়ার মত সহজ, তাহাকে তিনি প্রসন্ন মনে গ্রহণ করিতে পারেন নাই; সন্দেহের সঙ্গে, সমালোচনার সঙ্গে, বিরূপ ভাবোদয়ের সঙ্গে গ্রহণ করিয়াছেন।[৫]

[৫] দ্র° বাঙ্গালি, সৌরভ, আমারি যে দোষ, আমারি কি দোষ, সে কেমন? প্রভৃতি কবিতা। গোবিন্দ-চয়নিকা।

নব্যবাংলাসাহিত্যের স্বাভাবিক ক্ষেত্রের সঙ্গে তাঁহার প্রতিভার ভারসাম্য না ঘটায় ভাল মন্দ দুইরূপ ফলই ফলিয়াছে। মন্দর দিক এই যে, কবি যেখানে সমালোচকের কলম হাতে লইয়াছেন সেখানে সবই কেমন একদেশদর্শী হইয়াছে; তাঁহার মতামত যে সব সময় ভুল এমন নয়, কিন্তু ঠিক যেখানে যতটুকু জোর দেওয়া উচিত তার চেয়ে বেশি জোর দিয়াছেন, নৌকা কাৎ হইয়া পড়িয়াছে, কারণ, আলোচ্য বিষয়ের সঙ্গে লেখকের সমবেদনার অভাব, আর তার মূলে রহিয়াছে ঘনিষ্ঠ পরিচয়ের অভাব। এই জাতীয় বিদ্রূপাত্মক সমালোচনা বাস্তব-নিষ্ঠার অভাবজাত বলিয়া নিতান্ত লঘু। আর ভালর দিকে সত্যই ভাল; এমন এক প্রকার সরলতা ও আন্তরিকতা ফুটিয়া উঠিয়াছে সুবর্ণের ওজনেই যাহার মূল্য। শহরের শিক্ষিতসমাজে পল্লীগ্রামের নবাগন্তুক আসিয়া পড়িলে তাহার কথায় ও আচরণে যেমন কৌতূহল সৃষ্টি করে, তাহার গ্রাম্য সরলতা মনকে যেমন আপনি আকর্ষণ করে—গোবিন্দ দাসের অনেক কবিতা শিক্ষিত পাঠকের মনে তেমনি প্রতিক্রিয়া ঘটাইয়া থাকে।

'উলঙ্গ রমণী' কবিতাটি ইহার একটি প্রকৃষ্ট উদাহরণ। এমন অকুণ্ঠিতভাবে সত্য কথা বলা বোধ করি শিক্ষিতসমাজে আবাল্যবর্ধিত কবির সম্ভব হইত না। বিষয়টি স্বভাবতই কুণ্ঠাজড়িত, একটু হাত কাঁপিলেই সমস্ত কবিতাটি অতলস্পর্শ খাদের মধ্যে গিয়া পড়িত, কিন্তু সে বিভ্রাট কোথাও ঘটে নাই, তার কারণ বিষয়টির মধ্যে কোথাও কিছু যে কুণ্ঠার কারণ আছে সে বিষয়ে কবি একেবারেই সচেতন নন। তিনি নিঃশঙ্ক অচেতনার সঙ্গে সংকীর্ণ গিরিসংকট অতিক্রম করিয়া গিয়াছেন, কোথাও পা টলে নাই। 'আমার ভালোবাসা' এবং 'নৃসিংহ'—এই জাতীয় আর দুটি কবিতা। এবং এই তিনটি গোবিন্দ দাসের শ্রেষ্ঠ কবিতানিচয়ের অন্তর্গত; এ বিষয়ে সার্থক কবিতা লিখিতে এক মহাকবিগণ পারেন, আর পারেন সাহিত্যিক সংস্কারে অনভিজ্ঞ কবিগণ; মধ্যপন্থা এক্ষেত্রে অচল। কিন্তু মহাকবি-গণের শিল্পের ইন্দ্রজাল যেখানে আবরণের মত কাজ করিতে পারিত, ইহাদের হাতে তাহা সম্পূর্ণ অনাবৃত; কিন্তু যে আবরণ-হীনতায় লজ্জাবোধ নাই, সেখানে লজ্জার কারণও ঘটিতে পারে নাই; ইহা শিশুর নগ্নতা, বন্যের নগ্নতা, সংক্ষেপে এ নগ্নতা দেবতার।

গোবিন্দ দাসের কবিপ্রতিভার এই লক্ষণগুলির সঙ্গে তাঁহার হাস্যরস ও পূর্বোক্ত কূটগ্রন্থিদ্বয় যদি যুক্ত করি তবে তাঁহার প্রতিভার প্রায় সাকুল্যটা পাই, ইহাই তাঁহার প্রতিভার স্বরূপ।

৪

ময়মনসিংহ জেলার প্রান্তে জাত ( কর্মজীবনে দীর্ঘকাল তিনি ময়মনসিংহ জেলাতে কাটাইয়াছেন ) এই কবির কাব্য পড়িতে পড়িতে কেন জানি না বারংবার ময়মনসিংহের গাথাকাব্যগুলি মনে পড়িয়া গিয়াছে। সে কি ভাব ও ভাষার সাম্যে? সে কি প্রকাশভঙ্গির অনাড়ম্বর সরলতায়? সে কি প্রকাশ্য বিষয়ের নির্বিচার আগ্রহে? কিংবা কেবলই একটা ভৌগোলিক সান্নিধ্যহেতু? ময়মনসিংহ-গাথা কাব্যের কবিদের সম্বন্ধে আমরা নিশ্চয়রূপে কিছুই জানি না, যেটুকু জানি তার মধ্যে সংশয় ও জ্ঞানের অভাব মিশ্রিত। কিন্তু আমার কেন জানি না এই ধারণা জন্মিয়াছে যে, সেইসব অজ্ঞাতপরিচয় কবিদের জীবন কাঠামোর মধ্যে এবং গোবিন্দ দাসের জীবনে বিশেষ প্রভেদ ছিল না। সামাজিক আর্থিক এবং আঞ্চলিক একই স্তরের লোক ইহারা, কেবল কিছু সময়ের প্রভেদ। কিন্তু সে ভেদও দুস্তর নয় এই জন্য যে গ্রামাঞ্চলের সময় নগরাঞ্চলের সময়ের চেয়ে মন্দগতি। বিশেষ, ঊনবিংশ শতকের শেষভাগের জয়দেবপুর ময়মনসিংহ-গাথার কবিদের যুগের গা-ঘেঁষিয়াই বিরাজমান ছিল। এক পরিবেশের ফল একরূপ হইবে ইহাই স্বাভাবিক। তাই বুঝি এই দুই সময়ের কবিদের মধ্যে এমন ঐক্য, বাহিরের পার্থক্য সত্ত্বেও এমন আন্তরিক ঐক্য। বাস্তবিক স্বভাবকবি গোবিন্দ দাস ময়মনসিংহ-গাথার স্বভাবকবিদেরই উত্তরপুরুষ। তাঁহার কাব্যের শ্রেষ্ঠ অংশ, বিশিষ্ট অংশ মহুয়া-মলুয়ার লতাবিতানের শেষ পুষ্পগুচ্ছ। নব্যবাংলাসাহিত্যের সঙ্গে তাঁহার সম্বন্ধ অনেকটা আকস্মিক, তাঁহার আন্তরিক যোগ পদ্মাযমুনার পরপারবর্তী ঐসব গাথাকারগণের সঙ্গে।

এটি আরও স্পষ্ট হইয়া ওঠে যখন স্মরণ করি তাঁহার আঞ্চলিক ( এখানে গ্রাম ও তাহার প্রাকৃতিক পরিবেশ ) সম্পর্কে প্রীতি; স্বগ্রামের প্রতি তাঁহার অন্ধ দুর্নিবার আকর্ষণ, শিশুসন্তান যেমন দুর্নিবার অন্ধ আকর্ষণ অনুভব করে তাহার মাতার প্রতি। তাত্ত্বিকগণ পিতামাতার প্রতি আচরণ সম্বন্ধে যে মত প্রকাশ করিয়া থাকেন সে আর এক বস্তু, তাহা তত্ত্ব, তাহা নীতি, তাহা যেমন সামাজিক সত্য, তেমন আন্তরিক সত্য নয়। শিশুর অন্ধ আকর্ষণের সঙ্গে তুলনায় সেই জন্তই তাহার মূল্য কম। গোবিন্দ দাসের স্বগ্রামের প্রতি অন্ধ আকর্ষণ শিশুর মাতৃব্যাকুলতার মতই আন্তরিক বস্তু তাহা patriotism নয়, এমন কি local patriotism-ও নয়। patriotism সম্বন্ধে তিনি অনেক কবিতা লিখিয়াছেন, সে-সব সামাজিক সত্য হইতে উদ্ভূত, এমনতর জীবনের বস্তু নয়। মুকুন্দরাম

চক্রবর্তীর কাছে তাঁহার দামুন্যা ও রত্নাহু যেমন সত্য ছিল এবং যে-স্থরের সত্য ছিল, গোবিন্দ দাসের কাছে তাঁহার জয়দেবপুর ও চিলাই নদী তেমনি সত্য এবং তেমনি স্থরের সত্য; যেমন সত্য এবং যেমন স্থরের সত্য কাঁশাই, ধন্নু, জালিয়াহাওর প্রভৃতি অঞ্চল এসব গাথা-কবিগণের নিকটে। যাহার বিশিষ্ট ভৌগোলিক অঞ্চল নাই, সে-ই নির্বিশেষকে লইয়া প্যাট্রিয়টিজম্ করে। বিশেষকে মানুষ যখন পায় তখন তাহাকে ভালবাসে, তাহাকে লইয়া তত্ত্বজিজ্ঞাসার প্রশ্ন তোলে না। মায়ের মুখের অ্যানাটমি পরীক্ষা করিয়াছে এমন বৈজ্ঞানিকের কথা জানিতে এখনো বাকি আছে।

নব্য বাঙালী কবিগণ এই বিশেষ অর্থে মাতৃভূমির স্পর্শ হইতে বঞ্চিত। আমাদের পরম সৌভাগ্য যে ঘটনাচক্রের রহস্যময় হস্ত রবীন্দ্রনাথকে বাংলাদেশের একটি বিশেষ অঞ্চলে কিছুদিনের জন্য নিক্ষেপ করিয়াছিল। পাবনা রাজসাহী নদীয়া শিলাইদহ পতিসর সাজাদপুর পদ্মা আত্রাই যমুনা—ইহাই সেই বিশিষ্ট অঞ্চল। মূলতঃ ইহাই রবীন্দ্রনাথের কাছের বাংলাদেশের প্রত্যক্ষ রূপ। এই অঞ্চলে নিক্ষিপ্ত হওয়ার সঙ্গে তাঁহার প্রতিভার দিব্যস্ফূর্তি। সে কেবলই কি কাকতালীয়? রবীন্দ্রনাথ জীবনের কমবেশি পনেরটি বছর প্রায় স্থায়ীভাবে এই অঞ্চলে কাটাইয়া ছিলেন। ইহার আগের ও পরের রবীন্দ্রকাব্যে একপ্রকার নির্বিশেষ ভাব দৃষ্ট হয়, কিন্তু এই সময়কার কাব্যগুলি বিশেষের রস হইতে সঞ্জাত বলিয়া তাহার মূল্য এমন সমধিক। উঠ্‌তি বয়সে এই আঞ্চলিক পরিবেশটি না পাইলে রবীন্দ্রকাব্য কি রূপ ধারণ করিত কে জানে।

যাই হোক, আমার বক্তব্য এই যে প্রাচীন সমস্ত কাব্যই ভৌগোলিক অঞ্চলবিশেষের ধন, এ সত্য কবিরাও জানিতেন, তাই তাঁহারা 'Leaving great verse to a little clen' কোন দুঃখ অনুভব করিতেন না। গোবিন্দ দাসের কাব্যে সেই প্রাচীন ধারাটির একটি আধুনিক মূর্তি পাই।

এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের দৃষ্টান্ত উল্লেখ নানা কারণে উচিত হইবে না। প্রথম কারণ প্রতিভার অসামান্যতা, দ্বিতীয় কারণ তাঁহার এই সময়ের কাব্যে আঞ্চলিক রস ছাড়াও অন্য অনেক রসের মিশাল আছে। তাঁহার ঐ সময়ের কাব্যের ভিত্তিটা আঞ্চলিক হইলেও বস্তুটা বিচিত্র উপাদানে গঠিত। কাজেই নব্যবাংলাসাহিত্যের ক্ষেত্রে গোবিন্দ দাসই প্রধান এবং খুব সম্ভব উল্লেখযোগ্য আঞ্চলিক রসের কবি। এখানেই তাঁহার কাব্যের প্রধান বৈশিষ্ট্য। এইবার বুঝিতে পারা যাইবে যে, কেন স্বগ্রাম হইতে নির্বাসনকে আমরা কবিজীবনের

একটি কূটগ্রন্থি বলিয়া উল্লেখ করিয়াছি। স্বক্ষেত্র হইতে নির্বাসিত হইলে লোকের অসুবিধা হয়, স্বার্থহানি হয়, বড়জোর অভিমানে আঘাত লাগে। কিন্তু গোবিন্দ দাস যে আঘাত পাইয়াছিলেন তাহা এসবের চেয়ে অনেক গুরুতর—একেবারে জৈব অস্তিত্বের মর্মে আঘাত। সে আঘাতের স্মৃতি তিনি কখনো ভুলিতে পারেন নাই, পরবর্তীকালে গ্রামে ফিরিবার অনুমতি পাইলেও ভুলিতে পারেন নাই, ঐ বিষময় স্মৃতি তাঁহার জীবনের সাকুল্যটাকে রঞ্জিত করিয়া রাখিয়াছে —'তবু নিশিদিনে ভুলিতে পারি নে সেই দুই বিঘা জমি'। এমন আঘাত একমাত্র সে-ই পাইতে পারে যাহার কবিচিত্ত আছে এবং সে কবিচিত্ত মাটিতে বদ্ধমূল। এই মূলে আঘাতের অভিজ্ঞতা গোবিন্দ দাসের কবিপ্রেরণার একটি মৌলিক বেদনা।

অপর মৌলিক বেদনা তাঁহার পত্নীর শোকাবহ মৃত্যু। এই শোকাবহ ঘটনার স্বরূপ নিশ্চয় জানি না, তবে ইহাতে কবির জীবনে যে কূটগ্রন্থি পড়িয়াছিল সারা জীবনেও আর তিনি তাহা খুলিতে পারেন নাই। বিশ্বের নারীসমাজের সৌন্দর্য ও মাধুর্য, প্রণয় ও প্রেম, সংসারের যাবতীয় সুখ-দুঃখ—এক কথায় মানুষের সমগ্র জীবন—ঐ শোকাবহ মৃত্যুর ছায়ায় সমাচ্ছন্ন, ঐ স্মৃতির দ্বারা সকরুণ। আর শুধু তাই কেন বা বলি, পত্নী জীবিত থাকিলে তাঁহার মনের যে দুর্দম আবেগ স্বাভাবিক ভাবেই শান্তি ও শমে ফিরিত, নিষ্ফলতাজাত অতৃপ্তি তাহাতে একপ্রকার প্রচণ্ড তীব্রতা ও উত্তাপ দিয়াছে। সে উত্তাপ এমনি উগ্র যে কবির হৃদয় দগ্ধ করিয়া দিয়াছে, দগ্ধহৃদয়-নির্গত সেই লাভাস্রোত পাঠকের কাছে আসিয়া পৌঁছিয়াও সম্পূর্ণ শীতল হয় নাই, তাহার চোখে-মুখে ভাপ লাগে—

আমি তারে ভালোবাসি অস্থিমাংস-সহ
আমি ও-নারীর রূপে
আমি ও-মাংসের স্তূপে
কামনার কমনীয় কেলি-কালীদহ,
ও-কর্দমে অই পঙ্কে
ওই ক্লেদে ও কলঙ্কে
কালীয়নাগের মত সুখী অহরহ—
আমি তারে ভালোবাসি অস্থিমাংস-সহ।[৬]

৬ গোবিন্দ-চন্দ্রনিকা

কিংবা—

যাও নারী, যাও ফিরা,' নতুবা ও বক্ষ চিরা'
চুষে নিব হৃৎপিণ্ড শুষে নিব হাড়,
প্রেমের ভীষণ দৃশ্য নিরখিয়া কাঁপে বিশ্ব
ভীষণ নৃসিংহ রূপ প্রেমে অবতার।
দিলে যদি সব দেও, যা আছে তোমার।[৭]

নিছক উত্তাপের বিচারে, তীব্রতার বিচারে, বাংলা সাহিত্যে ইহাদের তুলনা মেলা ভার। ইংরেজ কবি বার্নস-এর রচনায় ইহাদের দোসর আছে।

কিন্তু এরূপ উত্তাপ মানবহৃদয় দীর্ঘকাল পোষণ করিতে পারে না, দুঃখ যতই তীক্ষ্ণ হোক কালক্রমে তাহার ধার পড়িয়া আসে। কবির দুঃখস্মৃতির ধারও পড়িয়া আসিয়াছে, উত্তাপের পরিবর্তে মাধুর্য, দাহের পরিবর্তে সৌন্দর্য দেখা দিতে শুরু করিয়াছে; মাধ্যাহ্নিক প্রচণ্ড ভাস্বরতার স্থানে সন্ধ্যার করুণ লাবণ্য কবি-হৃদয়কে মনোহর করিয়া তুলিয়াছে—

কবে মানুষ মরে গেছে বছর তিনেক প্রায়,
আজো তাহার ঘরে যেতে জ্বর আসিছে গায়।
ঐখানে সে দাঁড়াইয়া,
মুখ দেখিত আয়না দিয়া,
অমল জলে কমল যেন শরৎ-সুষমায়।
আজো আমি দিন দুপরে
আয়নাতে তার চাই না ডরে,
কি জানি কি পাছে তাহার মুখ বা দেখা যায়।
কবে মানুষ মরে গেছে বছর তিনেক প্রায়।[৮]

কিন্তু এই শুধু নয়, আরো আছে। কাল যেমন সান্ত্বনা দিতে পারে, তেমনি সান্ত্বনার আর-একটা কেন্দ্র হইতে পারে আপন হৃদয়ের হাস্যরস-বোধ। কবি সে সুখে বঞ্চিত নন। তাঁহার হাস্যরসজাত কাণ্ডজ্ঞানই বলিয়া দিয়াছে, বাড়াবাড়ি কিছু নয়, শোক সহ্য করিয়াও টিকিয়া থাকা যায়, জীবন একেবারে অসম্ভব হইয়া দাঁড়ায় না—

আমি ভাবিতাম আগে তুমি না থাকিলে
প্রভাতে সোনার সূর্য হবে না উদয়,

গোবিন্দ-চয়নিকা

আমি ভাবিতাম আগে তুমি না থাকিলে
বুঝিবা আঁধারে রাত চিরকাল রয়।

কিন্তু

এখন দেখিতে পাই তুমি না থাকিলে
চোখে দেখি, কানে শুনি, নাকে বাস পাই,
এখন দেখিতে পাই তুমি না থাকিলে
আমিও বাঁচিয়া আছি, আজো মরি নাই।[৯]

এই কবিতাটিতেই কবিজীবনের আর-একটি স্থায়ী সূত্রের আভাস পাওয়া যায়—

এখন দেখিতে পাই তুমি না থাকিলে,
দীনের আশ্রয় শেষ আছে ভগবান্,
এখন দেখিতে পাই তুমি না থাকিলে
অনন্ত করুণা প্রেম সেই করে দান।[১০]

ভগবদ্‌বিশ্বাস কবিজীবনের একটি ঐশ্বর্য, অনেক দুঃখের অনেক সান্ত্বনা তিনি ঐ বিশ্বাস হইতে লাভ করিয়াছেন।

৫

গোবিন্দচন্দ্র দাসের কবিকৃতি সম্বন্ধে একটি নিশ্চিত ধারণায় পৌঁছানো সম্ভব নয়, কেননা তাঁহার কাব্য অনেক পরিমাণে নব্য-বাংলাসাহিত্যের মূল প্রবাহের বাহিরে অবস্থিত; দ্বিতীয়ত, যেসব কবির সম্বন্ধে লোকের মনে একটা ধারণা বদ্ধমূল তাহাতে আঘাত পড়িবার আশঙ্কা। মধুসূদন ও রবীন্দ্রনাথ অনেক ঊর্ধ্বে, তাঁহাদের প্রথমেই ছাড়িয়া দেওয়া যাইতে পারে। প্রতিভায় ও প্রতিভার ফলশ্রুতিতে গোবিন্দ দাসের আসন হেমচন্দ্র-নবীনচন্দ্রের চেয়ে উঁচুতে ধার্য হইবে বলিয়াই আমার ধারণা। তবে এ বিষয়ে মতভেদ অনিবার্য, বস্তুতঃ সাহিত্য-সমালোচনা মানেই মতভেদের নূতন দৃষ্টান্ত। ' তবে আমার বিশ্বাস এই যে, কাব্য-রসিক ব্যক্তি মাত্রকেই স্বীকার করিতে হইবে যে গোবিন্দ দাস নব্যবাংলাসাহিত্যের একজন major কবি, যেমন major কবি সত্যেন্দ্রনাথ দত্ত এবং কাজী নজরুল ইস্‌লাম। অনেক প্রখ্যাতনামা কবি বঙ্গবাণীর বীণাযন্ত্রের পুরাতন তন্ত্রীটি বাজাইয়াই যখন সন্তুষ্ট হইয়াছেন, তখন পুরাতনে সন্তুষ্ট না থাকিয়া গোবিন্দ দাস পুরাতন বীণাযন্ত্রে নূতন তন্ত্রী আরোপ করিয়া নূতনতর সুর ধ্বনিত করিয়াছেন—তার কমে তাঁহার কবি-প্রকৃতি সন্তুষ্ট হইতে পারে নাই।

৯ ১০ গোবিন্দ চয়নিকা

# কবি অক্ষয়কুমার বড়াল

## ১৮৬০-১৯১৯

দুর্ভাগ্য নানা আকারে আসিতে পারে। কিন্তু যে দুর্ভাগ্য সৌভাগ্যের আকারে আসে, তাহার মত বিড়ম্বনা বুঝি আর নাই, কেননা, মানুষ তাহাকে প্রেয়ঃ মনে করিয়া আঁকড়াইয়া ধরে, চরিতার্থতার পথ মনে করিয়া তাহাকে আর ছাড়িতে চায় না। ভাগ্যের এই হের-ফের সংসারের সর্বত্র চলিতেছে, সাহিত্য-ক্ষেত্রেই বা তাহার অন্যথা হইবে কেন? কোন সাহিত্যিকের হাতে যদি গদ্যের কলম থাকে, আর সে যদি কবি বলিয়া প্রশংসিত হয়, তবে সম্ভাবনা এই যে, শক্তির যথার্থ ক্ষেত্র হইতে সে সরিয়া আসিবে। দুর্ভাগ্য এখানে সৌভাগ্যের আকারে আসিল।

কাল্পনিক দৃষ্টান্ত ছাড়িয়া বাস্তব দৃষ্টান্ত গ্রহণ করা যাইতে পারে। মহাকাব্য ও লিরিক কাব্যস্রষ্টা বলিয়া হেমচন্দ্র প্রশংসিত হইয়াছেন, অথচ তাঁহার শক্তির যথার্থ ক্ষেত্র সামাজিক ব্যঙ্গ-কবিতা রচনায়। ভ্রান্ত প্রশংসায় আলেয়ার দ্বারা চালিত হইয়া কবি শক্তির স্বক্ষেত্রকে ছাড়িয়াছেন, শুধু তা-ই নয়, তিনি শেষ পর্যন্ত চোরাবালিতে পড়িয়াছেন। সৌভাগ্যের ছদ্মবেশে দুর্ভাগ্যের ক্রিয়া।

নবীন সেনও মহাকাব্যের স্রষ্টা বলিয়া সেকালে কীর্তিত হইয়াছিলেন, একালেও তাহার ঢেউ চলিতেছে। কেহ কদাচিৎ তাঁহার শ্রেষ্ঠ সাহিত্য-কীর্তির উল্লেখ করিয়া থাকে, সেটি আমার ধারণায় 'আমার জীবন'। নবীন সেনের হাতে সরস স্বচ্ছ গদ্যের কলম ছিল, কিন্তু দুর্ভাগ্য এই যে, সেদিকে কেহ তাঁহার দৃষ্টি আকর্ষণ করে নাই, করিয়াছিল ভ্রান্ত পথে। আবার দেখিলাম দুর্ভাগ্য আসিল সৌভাগ্যের ছদ্মবেশে।

বর্তমান প্রবন্ধের যিনি বিষয় সেই অক্ষয় বড়ালের কাব্য সমালোচনার ইতিহাস হইতেও এমন দৃষ্টান্ত উদ্ধার করা যায়। তাঁহার ক্ষেত্রে দুর্ভাগ্যের গুপ্তলীলা বড় বেশি কুফল প্রসব করিয়াছে। একে তাঁহার সাহিত্য-সৃষ্টি কবিতা স্বভাবতই স্বল্প-পঠিত, তাহাও আবার অত্যন্ত সঙ্কীর্ণ চার-পাঁচখানি গ্রন্থের পরিধির মধ্যে আবদ্ধ। আবার দুর্ভাগ্যও যেন কোটালের বন্যার তরঙ্গের পরে তরঙ্গে আসিয়াছে, মাথায় সৌভাগ্যের রজত-কিরীট। এই বিরাট অভিঘাতের ফলে পাঠকের রুচি ক্ষতিগ্রস্ত হইয়াছে, তাহার দৃষ্টি কবির স্বক্ষেত্র হইতে অন্যত্র নীত হইয়াছে; ফলে

অক্ষয় বড়ালের কবিতার যে প্রসার ও আদর হওয়া উচিত ছিল, তাহা হয় নাই। ভাগ্যের হের-ফেরের এটি একটি প্রকৃষ্ট উদাহরণ।

বড়াল-কবির প্রতিভা ও বৈশিষ্ট্য বুঝাইবার উদ্দেশ্যে তাঁহার গ্রন্থ-সমূহে বিশিষ্ট ব্যক্তিগণ কর্তৃক লিখিত ভূমিকা সংযোজিত হইয়াছে।

প্রদীপের ভূমিকা লিখিয়াছেন সুরেশ সমাজপতি, কনকাঞ্জলির ভূমিকা লিখিয়াছেন অক্ষয় মৈত্রেয়, শঙ্খের ভূমিকা লিখিয়াছেন পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়, আর এষা কাব্যের ভূমিকা লিখিয়াছেন বিপিন পাল।

বলা বাহুল্য, ভূমিকা-লেখকগণ সকলেই বিশিষ্ট লেখক ও মনীষী। কিন্তু সেখানেই তো বিপদ, কারণ স্বপক্ষে নিযুক্ত উকিল যদি বিপক্ষে চলিতে থাকে, তবে মামলা নষ্ট হইতে কতক্ষণ! আর সে উকিল যদি সুদক্ষ হয়, তবে বিপদ বেশি; যত বেশি সুদক্ষ হইবে বিপদ তত বেশি হইবে। এক্ষেত্রে ঘটিয়াছে ঠিক তাই। ভূমিকা-লেখকগণ বিপক্ষের যুক্তি গ্রহণ করিয়াছেন এমন বলি না, তবে তাঁহারা মামলা সুপরিচালনা করেন নাই নিশ্চয়, কারণ কবির স্বক্ষেত্রের প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করেন নাই। বিপিন পালের ভূমিকাটি পড়িলে উহা অভিসন্ধিপ্রসূত বলিয়া মনে হয়। তিনি তাগ্ করিয়াছেন প্যাঁচা, মারিতে চেষ্টা করিয়াছেন বাদুড়; বড়াল কবির বৈশিষ্ট্য প্রদর্শন তাঁহার তেমন উদ্দেশ্য নয়, যেমন উদ্দেশ্য, গোপন কিন্তু আসল, রবীন্দ্র-কাব্যের নিন্দা, বড়াল কবি অন্ততঃ কোন কোন ক্ষেত্রে যে রবীন্দ্রনাথের চেয়ে শ্রেষ্ঠ—তাঁহার ভূমিকার ইহাই যেন প্রচ্ছন্ন উদ্দেশ্য। ইহা প্রমাণের জন্য যুক্তি-কুযুক্তির জাল বুনিতে বুনিতে তিনি এমনই অন্ধ হইয়া পড়িয়াছেন যে, এষা কাব্যকে টেনিসনের ইন মেমোরিয়াম কাব্যের চেয়ে এবং কুমারসম্ভবের অন্তর্গত রতি-বিলাপের চেয়ে শ্রেষ্ঠ বলিতে তাঁহার বাধে নাই। এতদিন পরে এ সব উক্তিতে বিচলিত হইবার কিছু থাকিত না, যদি ভূমিকাগুলির প্রভাবে বড়াল-কবির ক্ষতি না হইত।

প্রচ্ছন্ন অভিসন্ধি বিপিন পালের ভূমিকার একটি দোষ, অপর দোষ কবির শক্তির ভুল ক্ষেত্রের প্রতি অঙ্গুলিনির্দেশ। এই ভুলটি অপর তিনটি ভূমিকারও প্রধান দোষ।

চারজন ভূমিকাকারই বড়াল-কাব্যের তত্ত্ববিচারে নামিয়াছেন। অক্ষয় বড়াল পরলোক মানেন কি না, হিন্দুর নৈরাশ্যবাদ ও খ্রীষ্টানের নৈরাশ্যবাদে কতটুকু প্রভেদ, মৃত্যুর পরে আত্মা কিভাবে বিরাজ করে প্রভৃতি বিষয়ের নিজস্ব মূল্য যাহাই থাক, কাব্যের সৌন্দর্য বিচারে তাহাদের মূল্য এমন কিছু নয়। তত্ত্বের

মূল্যে কাব্যের মূল্য নয়। দর্শনশাস্ত্রের মূল্য তত্ত্বের যৌক্তিকতা ও যাথার্থ্যে উপরে নির্ভর করে; কাব্য তত্ত্বনিরপেক্ষ; তাহা means মাত্র নয়, তাহা enc in itself; কাব্যেই কাব্যের শেষ। এই জন্যই দেখিতে পাই যে, কবিতার বিষ অকিঞ্চিৎকর হওয়া সত্ত্বেও তাহার মহৎ কাব্য হইয়া উঠিতে বাধা নাই, যেম মেঘনাদ-বধ কাব্য, আবার কবিতার বিষয়টি অতীব গুরুতর হওয়া সত্ত্বে শোচনীয় পরিণামে পৌঁছিতে কাব্যের বাধা নাই, যেমন বৃত্র-সংহার কাব্য। কি অনেক সময়েই দেখা যায় যে, তত্ত্বের মূল্য কাব্য পাইল, ইহা অনেকটা একজনে নম্বর পাইয়া অপরের পাস করিবার মত।

পূর্বোক্ত চারজন সমালোচক কেবল কবির ক্ষতি করিয়াই ক্ষান্ত হন নাই ভবিষ্যতের সমালোচকগণের কাজকেও কঠিন করিয়া রাখিয়া গিয়াছেন। তাঁহাদে রচিত অবরোধ ভেদ করিয়া বড়াল-কাব্যের অন্তঃপুরে প্রবেশের পথ সঙ্কীর্ণ, আবা সে শক্ত প্রাচীর ভাঙাও আয়াসসাধ্য, তা ছাড়া ভাঙিতে পারিলেও সেই ভগ্নস্তূপে পথ রুদ্ধ হইয়া যাইবার আশঙ্কা।

এই প্রসঙ্গে বাংলা সমালোচনারীতি সম্বন্ধে কিছু বলা যাইতে পারে। রাধিব বলিয়াছিলেন যে, "তোমার গরবে গরবিনী হাম, রূপসী তোমার রূপে।" ইহ রাধার মুখে মানায় বটে, কারণ রাধা শিল্পী নন, সাধিকা। কিন্তু কাব্য-শি সম্বন্ধে ও কথা একেবারেই প্রযোজ্য নয়। 'তোমার গরবে গরবিনী' বলিলে কবিতার চলে না, কারণ কবিতার সার্থকতা বাহিরে কোথাও নাই, কবিতা মধ্যেই আছে, কবিতা আত্মতন্ত্র, অনন্যনির্ভর এবং অনন্যশরণ। বিজ্ঞান ও দর্শ আর কিছুকে প্রমাণ করে বলিয়া তাহাদের সার্থকতা অন্যত্র, কিন্তু কাব্য কি প্রমাণ করে না, নিজেকে প্রকাশ করে মাত্র। সেইজন্য কাব্য-বিষয়ে তত্ত্ব গৌ এবং অবান্তর। কাব্যে যদি তত্ত্ব থাকে, তবে কাব্যরূপেই থাকিবে, স্বতন্ত্ররূ নয়, অর্থাৎ শিল্পের সার্থকতার মূল্যেই তাঁহার মূল্য নিরূপিত হওয়া আবশ্যক, উ রীতি গ্রহণ করিলে চলিবে না।

প্রাক্-রবীন্দ্র পর্বে আমাদের শিল্পী ও সমালোচকগণ একথাটা যেন তে করিয়া বুঝিতে পারেন নাই। তাঁহারা অনেকেই তত্ত্বের মূল্যে কাব্যের মূল্য নিরূ করিতেন, তাই হেমচন্দ্র ও নবীনচন্দ্র মহাকবির পদবী পাইয়াছিলেন।

প্রাক্-রবীন্দ্র পর্বে বাংলা সমালোচনা রীতির ঝোঁকটা ছিল তত্ত্বের নিগু আকাশের দিকে। আর উত্তর-রবীন্দ্র পর্বে বাংলা সমালোচনা রীতির ঝোঁক পড়িয়াছে ঠিক বিপরীত দিকে। হালের সমালোচকগণের ঝোঁকটা নির্গুণ তে

দিকে নয়, বাস্তবের কাঁচামালের দিকে। এই বাস্তবের কাঁচামালের অপর নাম সমাজ চেতনা। বাস্তব লইয়াই শিল্পের কারবার সত্য, কিন্তু সার্থক শিল্পে পরিণত হইবামাত্র বাস্তব একটা রূপান্তর লাভ করে, তখন তাহা আর কাঁচামাল বা Raw material মাত্র থাকে না। এই রূপান্তরিত বাস্তবকে Finished product বা দ্বিজত্বপ্রাপ্ত বাস্তব বলা চলে। আমাদের দ্বন্দ্ব বাস্তবের বিরুদ্ধে নয়, বাস্তবকে যেভাবে কাব্যে ব্যবহার করা হইতেছে, মাত্র তাহারই বিরুদ্ধে। কিন্তু হালের সমালোচনারীতির ধারণা অন্যরূপ। এই ধারণার বশেই এখনকার সমালোচকগণ বলেন যে, কাব্যেই কাব্যের শেষ নয়, কাব্যের মধ্যে কাঁচা-মালের গন্ধ না পাওয়া পর্যন্ত তাঁহারা সন্তুষ্ট হইতে চান না।

'কাব্যেই কাব্যের শেষ' বলিতে আমি 'Art for arts sake' বুঝিতেছি না; বুঝিতেছি যে, জীবন-বিচারের, তত্ত্ব-বিচারের এবং কাব্য-বিচারের মাপকাঠি এক নয়; বুঝিতেছি যে, একের মাপকাঠি অপরের উপর প্রয়োগ অত্যাচার; বুঝিতেছি যে, জীবন, তত্ত্ব ও কাব্য পরস্পর প্রতিবেশী হওয়া সত্ত্বেও তাহাদের প্রকৃতি ভিন্ন; বুঝিতেছি যে, জীবনের অভিজ্ঞতা কাব্য-সৃষ্টির কাঁচা-মাল; Raw material-এ এবং Finished product-এ যে তফাত, জীবনের অভিজ্ঞতায় এবং কাব্যে রূপান্তরিত জীবনের অভিজ্ঞতায় সেইরূপ তফাত; এককে অপরের পদবী দেওয়া চলে না। জীবনের অভিজ্ঞতার মধ্যে সমাজ-চৈতন্য থাকিতে পারে, কিন্তু যখনই সেই অভিজ্ঞতা সার্থক কাব্যে পরিণত হইল, তখন তাহার মধ্যে সমাজ-চৈতন্যের পরিবর্তে মহত্তর গুণের আবির্ভাব ঘটে, যাহার নাম দিতে পারি জীবন-চৈতন্য। কোন কাব্য সার্থক হইয়া উঠিয়াছে কি না, তাহার প্রমাণ উক্ত কাব্যে জীবন-চৈতন্য দেখা দিয়াছে কি না। যে কাব্যে জীবন-চৈতন্য যত গভীর, যত ব্যাপক, সেই কাব্য তত সার্থক, তত মহৎ।

প্রাক্-রবীন্দ্র এবং উত্তর-রবীন্দ্র সমালোচনা-রীতি জীবন-চৈতন্যের সন্ধান রাখে না; তাহার বদলে প্রাক্-রবীন্দ্র সমালোচকগণ তত্ত্বের মাপকাঠি এবং উত্তর-রবীন্দ্র সমালোচকগণ কাঁচামালের বা সমাজ-চৈতন্যের মাপকাঠি ব্যবহার করিয়াছেন। প্রাক্-রবীন্দ্র সমালোচনা-রীতি বাংলা সাহিত্যে টিকে নাই, উত্তর-রবীন্দ্র সমালোচনা-রীতিরও টিকিবার সম্ভাবনা দেখি না।

২

এষা কাব্যের ভূমিকায় বিপিন পাল দাবি করিয়াছেন যে—'কেবল বাংলার নহে, সম্ভবতঃ সমগ্র সভ্যজগতের আধুনিক সাহিত্যে অক্ষয়কুমারের এই এষাখানি শোক-সঙ্গীতের মধ্যে একটি অনন্যলব্ধ সত্য ও সৌন্দর্য লাভ করিয়াছে।' তারপরে আবার তিনি বলিতেছেন—'দর্পণে লোক যেমন আপন আপন মুখ দেখিয়া থাকে, সেইরূপ এই প্রস্ফুট ও উজ্জ্বল রস-চিত্রের মধ্যে বিশ্বজন আপন আপন অন্তরের অদৃষ্টপূর্ব রসের, রূপের ও স্বরূপের সাক্ষাৎ লাভ করিয়া বিস্মি•, পুলকিত, মুগ্ধ ও তৃপ্ত হয়। এইরূপ কাব্য-সৃষ্টিই রস-বিচারে সর্বোচ্চস্থান প্রাপ্ত হয়। শোকচিত্রের মধ্যে, এই গুণেই এষা কাব্যখানি অসাধারণ উৎকর্ষ লাভ করিয়াছে।' আবার—'অক্ষয়কুমারও তাঁহার কাব্যে আমাদের সমসময়ের বিশিষ্ট, সাধনার নিগূঢ় ও সার্বজনীন সমস্যা ও ভাবগুলিকে অতি বিশদ করিয়া ফুটাইয়া তুলিয়াছেন। ইহাই তাঁহার কাব্য-সৃষ্টির বিশেষত্ব ও শ্রেষ্ঠত্ব।'

কেবল সমালোচনার দ্বারা কোন কাব্যকে মহত্ত্ব দান করা সম্ভব হইলে সত্য সত্যই এষা কাব্যখানি কেবল বাংলা সাহিত্যের নয়, পৃথিবীর সাহিত্যের একখানি শ্রেষ্ঠ কাব্যে পরিণত হইত, কেননা এমন নির্জলা প্রশংসা রবীন্দ্রনাথ দূরে থাক, কোন কালের কোন কবি পাইয়াছেন কি না সন্দেহ ইহাই সৌভাগ্যের ছদ্মবেশে দুর্ভাগ্য!

এই দাবির সমর্থনে সমালোচক কবির পরলোক সম্বন্ধে ধারণা, বর্তমান জগতের সন্দেহ ও বিশ্বাসের সঙ্গে তাঁহার যোগ প্রভৃতি কাব্যের সার্থকতার পক্ষে অবান্তর বহু বিষয়ের আলোচনা করিয়াছেন, কিন্তু কাব্যের দ্বারা প্রমাণ ও বিশ্বাসযোগ্য করিয়া তুলিতে চেষ্টা করেন নাই। প্রাক্-রবীন্দ্র বাস্তবনিরপেক্ষ তত্ত্বমার্গী সমালোচনা-রীতির ইহা বোধ করি প্রকৃষ্টতম উদাহরণ। এষা কাব্যকে যাঁহারা Lycidas বা Adonais বা In Memoriam-এর সমকক্ষ বলিতে চান, তাঁহাদের সঙ্গে তর্ক করিয়া লাভ নাই, কেবল এইটুকু বলিতে চাই যে, সাহিত্য-সমালোচনা উপলক্ষে কোন অভিসন্ধি সাধনের অভিপ্রায় না থাকিলে এরূপ কুযুক্তি মনে আসা সহজ নয়।

অপর তিনখানি গ্রন্থের ভূমিকাও একই ধারায় রচিত, একই সুরে বাঁধা এবং একই কারণে শেষ পর্যন্ত কবির খ্যাতির পক্ষে হানিকর হইয়া দাঁড়াইয়াছে।

৩

অক্ষয় বড়াল তাত্ত্বিক কবি নন। জীবনের কোন মহৎ তত্ত্ব তাঁহার কল্পনায় উদ্ভূত হয় নাই, বা কল্পনার দ্বারা অভিষিক্ত হইয়া রস-মূর্তি লাভ করে নাই। প্রমাণ তাঁহার মানব-বন্দনা কবিতাটি। এই কবিতাটিতে মানুষের বিবর্তনের যে তত্ত্ব বর্তমান, তাহা নিতান্ত কেতাবী বস্তু। তা ছাড়া তত্ত্বটির সমগ্র রূপ এত বিরাট ও ব্যাপক যে, তাঁহার প্রতিভার পক্ষে তাহা গুরুভার, সমস্তাটির মূলে তিনি পৌঁছিতে পারেন নাই, প্রান্তটিকে মাত্র গোচরীভূত করিতে সক্ষম হইয়াছেন। বিষয়টি দান্তের মত তাত্ত্বিক মহাকবির প্রতিভার যোগ্য। এইখানে বড়াল কবি স্পষ্টতঃ বিষয়-নির্বাচনে ভূলে করিয়াছেন।

আর তত্ত্ব যেখানে কাব্যের বিষয়, সেখানেও তত্ত্বকে জীবন-চিত্ররূপে প্রকাশ করিতে হয়, যেমন দান্তে করিয়াছেন তাঁহার 'ডিভাইন কমেডি' নামক মহাকাব্যে। এখানে জীবনতত্ত্ব জীবন-চিত্ররূপে প্রকাশিত হইয়াছে বলিয়াই ডিভাইন কমেডির কাব্য মহিমা কমে নাই। যাঁহারা ডিভাইন কমেডির জীবনতত্ত্ব মানেন না, তাঁহাদেরও কাব্যটিকে না মানিয়া উপায় নাই। আবার ঘরের কাছের দৃষ্টান্ত রবীন্দ্রনাথের বলাকা কাব্যের অন্তর্গত 'চঞ্চলা' কবিতাটি। এখানেও একটি জীবন তত্ত্ব চিত্রায়িত হইয়া প্রকাশিত। তত্ত্বটিকে না মানিলেও চিত্রটিকে মানিতেই হইবে। আসল কথা, কাব্যের মূল্য তত্ত্বের মূল্যে নয়, জীবন চিত্রের মূল্যে। এবং সেই মূল্যেই বিচার করিয়া অক্ষয় বড়ালের স্থান-নির্দেশ করিতে হইবে।

তাহা হইলেও একটা প্রশ্ন অমীমাংসিত থাকিয়া যায়, বড়াল কবি জীবনের কোন্ চিত্র আঁকিয়াছেন? সমগ্র জীবনের না জীবনের অংশবিশেষের? সমগ্র জীবনের ধারণা করিবার মনীষা বা প্রকাশ করিবার প্রতিভা তাঁহার নাই। তিনি জীবনের অংশবিশেষের কবি এবং সে অংশ পারিবারিক জীবন বা গৃহধর্ম। অংশটি ক্ষুদ্র সন্দেহ নাই, কিন্তু তাহার মাধুর্য, বৈচিত্র্য বা গভীরতা কম নয়। এবাকে তাঁহার শ্রেষ্ঠ কাব্য বলিয়া স্বীকার করিতে আপত্তি নাই, এবং এই শ্রেষ্ঠতার মূলে আছে গৃহধর্মের বিশেষ রস। আমাদের দেশে এবং অনেক পরিমাণে সব দেশেই নারী গৃহ-জীবনের কেন্দ্র, সে কেবল পত্নী নয়, জননী এবং তারও চেয়ে বেশী—সে গৃহ জীবনের বৃন্ত, যে বৃন্তে সমগ্র পরিবারটি বিধৃত বলিয়াই তাহা সরস, সজীব ও প্রফুল্ল হইয়া বিরাজমান। আমাদের দেশের সমাজের পক্ষে নারীর মূল্য সমধিক, কারণ পারিবারিক জীবনের মাধুর্য, রস, অর্থ এবং গুরুত্ব বোধ করি অন্যান্য দেশের চেয়ে বেশী। সে সব দেশে গৃহ-জীবন অনেক হাল্কা, তাহার দায়িত্ব অনেক কম, কারণ রাষ্ট্র সেখানে পরিবারের অনেক দায়িত্ব বহন করিয়া থাকে।

এষা কাব্যের নায়িকা কেবল পত্নী নহেন, জননী নহেন, দাস-দাসীর প্রভু নহেন, সমস্ত গৃহ-জীবনের নেত্রী ও ধারয়িত্রী। তাঁহার অভাবে, খিলানের অভাবে যেমন গৃহটি ভাঙিয়া পড়ে, সমগ্র গৃহ-জীবনটি ভাঙিয়া পড়িয়াছে। স্বভাবতই গৃহ-জীবনের যিনি কবি, তাঁহার হৃদয় ও প্রতিভা এখানে একযোগে একমুখী হইয়া কাজে লাগিয়াছে—এবং তিনি অনায়াসে তাঁহার শ্রেষ্ঠ কাব্য রচনা করিতে সমর্থ হইয়াছেন। এষা কাব্যখানির নজীরেই যে বড়াল-কবিকে গৃহজীবনের কবি বলিতেছি এমন নয়, তৎপূর্ববর্তী কাব্যসমূহের আলোচনা করিলেও দেখা যাইবে যে, তাঁহার সার্থকতম কবিতাগুলির অধিকাংশই গৃহ-জীবনকে কেন্দ্র করিয়া বিকশিত। বিপিন পাল বলিয়াছেন যে, রবীন্দ্রনাথের 'স্মরণে'র চেয়ে এষা শ্রেষ্ঠ। সে তর্কে প্রবেশ না করিয়াও বলিতে পারি যে, 'স্মরণে' রবীন্দ্র-প্রতিভার যথাযথ বিকাশ হয় নাই ; ইহার একটি কারণ রবীন্দ্রনাথ গৃহ-জীবনের কবি নন, তাঁহার প্রতিভা এমন বিরাট যে, গৃহ-জীবনে পূর্ণ বিকাশের স্থান তাহার নহে। আবার রবীন্দ্রনাথের শিশু-বিষয়ক কবিতাগুলির সঙ্গে বড়ালের শিশু-বিষয়ক কবিতাগুলির তুলনা করিলেও একই সিদ্ধান্তে পৌঁছিতে হইবে। রবীন্দ্রনাথের শিশুরা বিশেষ গৃহে জন্মিয়াও 'জগৎ পারাবারের তীরে' খেলা করিতেছে, আর বড়ালের শিশুদের পক্ষে আপন গৃহের অঙ্গনটাই যথেষ্ট প্রশস্ত। কোন বিশেষ তত্ত্বের দ্বারা আগে হইতে মুগ্ধ না হইয়া কবিতাগুলির প্রত্যক্ষ আলোচনা করিলেই আমার উক্তির যাথার্থ্য প্রকট হইবে।

## ৪

অক্ষয়কুমার বড়াল ১৮৬০ সালে অর্থাৎ রবীন্দ্রনাথের জন্মের পূর্ব বৎসরে এক সুবর্ণ-বণিক পরিবারে জন্মগ্রহণ করেন।

"অক্ষয়কুমার হেয়ার স্কুলে শিক্ষালাভ করেন। তাঁহার বিদ্যালয়ের শিক্ষা অধিক দূর অগ্রসর হইতে পারে নাই সত্য, কিন্তু পাঠানুরাগ চিরদিনই অক্ষুণ্ণ ছিল। পঠদ্দশায় তিনি কবি বিহারীলাল চক্রবর্তীর প্রতি অনুরক্ত হন। এই সময়ে রবীন্দ্রনাথ ঠাকুর, প্রিয়নাথ সেন, অক্ষয় চৌধুরী প্রভৃতির সহিত তিনিও কাব্য-রসাস্বাদ মানসে কবি বিহারীলাল চক্রবর্তীর নিকট যাতায়াত করিতেন।

"অল্প বয়স হইতেই অক্ষয়কুমার কবিতা-রচনায় হস্তক্ষেপ করেন। ১২৮৯ সালের অগ্রহায়ণ সংখ্যা বঙ্গদর্শনে (সঞ্জীবচন্দ্র সম্পাদিত) প্রকাশিত 'রজনীর মৃত্যু' নামে সুদীর্ঘ কবিতাটিই বোধ হয় তাঁহার প্রথম মুদ্রিত রচনা। পর বৎসরে

প্রকাশিত তাঁহার প্রথম কাব্যগ্রন্থ প্রদীপে এই কবিতাটি স্থান লাভ করিয়াছে। অক্ষয়কুমারের রচিত বহু কবিতা 'বীণা' ( রাজকৃষ্ণ রায় সম্পাদিত ), 'কল্পনা,' 'বিভা', 'কর্ণধার'...প্রভৃতি মাসিকপত্রে প্রকাশিত হইয়াছে। তাঁহার সর্বশেষ রচনা 'স্বজাতি সম্ভাষণ' চুচুঁড়ায় অনুষ্ঠিত 'বঙ্গীয় সুবর্ণ বণিক সম্মিলনীতে' পঠিত ও 'সুবর্ণ-বণিক সমাচারে' ( মাঘ, ১৩২৫ ) প্রকাশিত হয়।

"অক্ষয়কুমার বিদ্যালয় ত্যাগ করিয়া চাকুরিতে প্রবেশ করেন। কিছুদিন দিল্লী এণ্ড লণ্ডন ব্যাঙ্কের হিসাব বিভাগে যোগ্যতার সহিত কাজ করিবার পরে তিনি নর্থ বৃটিশ লাইফ ইনসিওরেন্স কোম্পানির অফিসে প্রধান কর্মচারীর পদ লাভ করেন। তিনি জীবনের শেষ দিন পর্যন্ত এই কাজে নিযুক্ত ছিলেন। ৪ঠা আষাঢ়, ১৩২৬ ( ১৯শে জুন, ১৯১৯ ) তারিখে কলিকাতায় তাঁহার দেহান্তর ঘটিয়াছে।" ( অক্ষয় বড়াল—সাহিত্যসাধক-চরিতমালা—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় )।

তাঁহার রচিত গ্রন্থাবলীর তালিকা এখানে প্রদত্ত হইল :—

| | | |
|---|---|---|
| প্রদীপ | প্রকাশকাল | ১৮৮৪ |
| কনকাঞ্জলি | " | ১৮৮৫ |
| ভুল | " | ১৮৮৭ |
| শঙ্খ | " | ১৯১০ |
| এষা | " | ১৯১২ |

১৩১৩ সালের ১৯শে এপ্রিল অক্ষয়কুমারের পত্নীবিয়োগ হয়। পত্নীর উদ্দেশে লিখিত কবিতাগুলি এষা কাব্যে স্থান পাইয়াছে।

ইহা ছাড়া রাজকৃষ্ণ রায় ও গিরীন্দ্রমোহিনী দাসীর কাব্য তিনি সম্পাদন করিয়া প্রকাশ করেন। তাঁহার জীবনকালে অপ্রকাশিত অন্যান্য রচনা বিশেষ উল্লেখযোগ্য নহে।

অক্ষয় বড়ালের যে সব কবিতা আমার বিবেচনায় সবচেয়ে সার্থক ও রসোত্তীর্ণ, সেগুলির একটি তালিকা করিলেই দেখা যাইবে যে, সেগুলিতে গৃহ-জীবনের সুখ-দুঃখ, আশা-আনন্দ, বাৎসল্য ও প্রীতি, প্রত্যহের তুচ্ছতার বৃন্তে যে দিব্য কুসুম নিত্যনিয়ত ফুটিতেছে আবার অলক্ষিতে ঝরিয়া যাইতেছে, তাহার শিল্পসম্মত অপূর্ব বিকাশ ঘটিয়াছে। এ সব সুখ-দুঃখ অত্যন্ত সাধারণ বলিয়াই কাহারো চোখে পড়ে না। চোখে পড়িলেও অনাদরে এড়াইয়া যায়। এই পরিস্থিতির মধ্যে বড়াল-কবি নিজ শক্তির ক্ষেত্র আবিষ্কার করিয়াছেন। এবং সার্থকতা লাভ করিয়াছেন। এই শ্রেণীর অধিকাংশ কবিতাই শঙ্খ কাব্যে বর্তমান। প্রদীপ ও কনকাঞ্জলির কোন কোন কবিতায় আভাসে এই রসটি থাকিলেও উহাদের স্থায়ী

রস ভিন্ন। শঙ্খে যে রসের স্ফূর্তি এষা কাব্যে তাহারই চরম বিকাশ। আমার বিশ্বাস, শঙ্খ কাব্যে কবি আপনার প্রতিভার ক্ষেত্রকে নিশ্চিতভাবে আবিষ্কার করিয়াছেন। এই সঙ্গে মনে রাখা আবশ্যক যে, পূর্ববর্তী তিনখানা কাব্যের প্রকাশ-কাল এবং শঙ্খের প্রকাশকালের মধ্যে দীর্ঘকালের ব্যবধান, তেমনি আবার শঙ্খ ও এষার প্রকাশকাল মধ্যে ব্যবধান মাত্র দুটি বৎসরের। তাঁহার প্রথম তিনখানা কাব্য এক পর্বের এবং শেষের কাব্য দু'খানা আর এক পর্বের অন্তর্গত। শেষ পর্বই তাঁহার জীবনে সোনার ফসল ফলাইয়াছে।

শঙ্খ কাব্যের অন্তর্গত সদ্যোজাতা কন্যা, আদর, পূজার পরে, মাণিক, পঞ্চদশ বর্ষ গত, মাতৃহীনা, বিপত্নীক, কন্যার বিবাহে প্রভৃতি নাম দেখিলেই বিষয়টি বুঝিতে পারা যাইবে। কিন্তু সার্থক কবিতার ক্ষেত্রে বিষয়টিই যথেষ্ট নহে, বিষয়কে উপলক্ষ করিয়া যে রসোদ্বোধন ঘটে, তাহাকেই বিচারের বিষয় করিয়া তুলিতে হয়। বিন্দুতে সিন্ধু-দর্শনের ন্যায় গৃহের ক্ষুদ্র পরিসরে কবি অপরিসীম রসের দর্শন পাইয়াছেন। আদর, পূজার পরে এবং মাণিক কবিতাটিতে আবার বাৎসল্য রসের সঙ্গে একটি স্মিত কৌতুক যুক্ত হইয়াছে। পঞ্চদশ বর্ষ গত কবিতার বিষয় বিদ্যালয় পরিত্যাগ করিবার পরে কবির জীবনের বিগত পনেরো বৎসরের সুখ-দুঃখের আলোচনা, উহাতে করুণা ও ম্লান হাসি একত্র ফুটিয়া কবিতাটিকে বড়ই করুণ মধুর করিয়াছে। বড়াল-কবির বাৎসল্যরসের কবিতাগুলি বাংলা-সাহিত্যের শিরোধার্য রত্ন, আর তাঁহার গৃহ-জীবনাশ্রয়ী কবিতাগুলিও সেই সঙ্গে স্থান পাইবার যোগ্য। কিন্তু পাঠকের পক্ষে দুঃখের বিষয়, আর কবির পক্ষে দুর্ভাগ্যের বিষয় এই যে, সেদিকে কবির অনুরাগী মনীষীগণ সঙ্কেত করেন নাই, করিয়াছেন এমন একদিকে যেখানে কবির বৈশিষ্ট্য নয়।

এষার আলোচনায় আসিবার আগে প্রদীপ ও কনকাঞ্জলি সম্বন্ধে সংক্ষেপে আলোচনা সারিয়া লওয়া যাইতে পারে।

কনকাঞ্জলিতে অনেকগুলি প্রেমের কবিতা আছে, তন্মধ্যে এখানে 'প্রত্যহ' ও 'নিদাঘে' উল্লেখযোগ্য। বড়াল কবির প্রেমের কবিতার সংখ্যা অল্প নয়। কিন্তু সেগুলি খুব স্ফূর্তি পায় নাই। প্রেমের পরকীয় রূপ বা রোমান্টিক রূপ বা আত্মিক রূপ তাঁহার অভিজ্ঞতার মধ্যে নয়, গার্হস্থ্য পরিবেশ না পাওয়া পর্যন্ত তাঁহার প্রেম গভীর, মনোজ্ঞ ও সার্থক হইয়া যেন ওঠে না। কনকাঞ্জলি কাব্যের 'পথে' ও 'আয় ঘুম' কবিতা দুইটিতে একটি সহজ, সরল, স্বতঃস্ফূর্ত লিরিক উচ্ছ্বাস বিদ্যমান। শঙ্খ কাব্যের 'মধ্যাহ্নে' ও প্রদীপ কাব্যের 'শ্রাবণে' কবিতা দুইটির বিষয় প্রকৃতি

এবং এই বিষয়কে অবলম্বন করিয়া বিষয়কে অতিক্রম করিয়া কবির ব্যক্তিত্ব প্রকৃতির সঙ্গে মিশিয়া গিয়া অপরূপ এক করুণামধুর সঙ্গীতময় চিত্রের সৃষ্টি করিয়াছে। 'শ্রাবণে' কবিতাটি বাংলা সাহিত্যের একটি শ্রেষ্ঠ প্রকৃতি-বিষয়া কবিতা। রবীন্দ্র প্রতিভার বিশেষ ক্ষেত্রে রবীন্দ্র-প্রভাব এড়াইয়া বড়াল কবি তাঁহার শ্রেষ্ঠ কবিকৃতির সৃষ্টি করিয়াছেন। ইহা কম গৌরব বা কম শক্তির কথা নয়। অথচ ভূমিকাগুলি এ বিষয়ে একেবারেই নীরব। দুর্ভাগ্য আর কাহাকে বলে।

এবারে এষার আলোচনা সারিয়া লওয়া যাইতে পারে।

নিবেদন কবিতায় কবি বলিতেছেন,—'মানবীর তরে কাঁদি, যাচি না দেবতা।' এই 'মানবী'কে অনেক সমালোচক নির্বিশেষ ভাবে ব্যাখ্যা করিতে চাহিয়াছেন। কিন্তু একটু বিবেচনা করিলেই, কবিতাটির পটভূমি আলোচনা করিলেই দেখা যাইবে যে, এ 'মানবী'-নির্বিশেষ নারী নয়, বিশেষ নারী। কবি নিজেই বলিয়া দিয়াছেন—

সে নহে সাবিত্রী, সীতা, দময়ন্তী, সতী,
চিরোজ্জ্বল দেবমূর্তি কবিত্ব মন্দিরে।
ল'য়ে ক্ষুদ্র সুখ দুঃখ মমতা ভকতি,
ক্ষুদ্র এক বঙ্গনারী দরিদ্র কুটীরে।

এই স্বীকারোক্তির পরে আর ইহার নির্বিশেষত্ব সম্বন্ধে তর্ক চলা উচিত নয়। এই নারী যেমন সাবিত্রী, সীতা প্রভৃতিও নয়, তেমনি 'মানস-সুন্দরী'র মানসী বা 'উর্বশী' কবিতার চিরন্তনী-নির্বিশেষা নারীও নয়। 'নহ মাতা, নহ কন্যা, নহ বধূ' যে নারী তাহার সঙ্গে এই 'মানবী'র মূলগত প্রভেদ, এই মানবী মাতা, বধূ ও কন্যা, এই মানবী বিশেষ গৃহের গৃহলক্ষ্মী এবং একটি বিশেষ পরিবারের কর্ত্রী। এহেন বিশেষ নারীর গৌরবগাথা এষা কাব্য। এটুকু না বুঝিলে নানারূপ গোলমাল হইবার আশঙ্কা—এবং হইয়াছেও তাই।*

* এখানে প্রসঙ্গতঃ একটা কথা বলিয়া রাখি। চণ্ডীদাস-লিখিত 'সবার উপরে মানুষ সত্য, তাহার উপরে নাই' উক্তিটি সম্বন্ধেও অনুরূপ প্রমাদ হইয়াছে। অনেক ব্যাখ্যাতা কর্তৃক 'এই মানুষ'কে এমন নির্বিশেষ পদবী দেওয়া হইয়াছে——যেন সে ফরাসী বিপ্লবের দার্শনিকগণের কল্পিত Rights of Man-এর মানুষ। ব্যাখ্যাতাগণ এই সূত্রে ফরাসী বিপ্লবে যে বাণী ধ্বনিত হইয়াছিল, তাহার পূর্বাভাস বাংলাদেশে আবিষ্কার করিয়া আত্মপ্রসাদ লাভ করিয়াছেন। ভ্রান্ত দেশাত্মবোধ যে কিরূপ উন্মার্গগামী হইতে পারে, এটি তাহার একটি প্রকৃষ্ট উদাহরণ।

কবি আর এক স্থানে জিজ্ঞাসা করিয়াছেন—‘মরণে কি মরে প্রেম?’ এ প্রেমও নির্বিশেষ নয়, একটি গৃহের প্রসঙ্গগত বিশেষ নরনারীর মধ্যে উপজাত প্রেম। আগেও বলিয়াছি, আবার বলিলেও ক্ষতি নাই যে, অক্ষয় বড়াল গৃহ জীবনের কবি, গৃহ জীবনের রসেই তিনি জীবনের সার্থকতা উপলব্ধি করিয়াছেন, দাম্পত্য জীবনের ক্ষুদ্র সুখ-দুঃখের মধ্যেই তাঁহার অমৃতরসাস্বাদ ঘটিয়াছে। তজ্জন্য তাঁহার নির্বিশেষে যাইবার প্রয়োজন হয় নাই; হয়তো সে ক্ষমতাও তাঁহার ছিল না। ‘যেতে নাহি দিব’ কবিতায় একটি বালিকার স্নেহ-ব্যাকুলতা যেভাবে বিশ্ব পরিব্যাপ্ত করিয়া ফেলিয়াছে, বিশেষ নির্বিশেষে পরিণত হইয়াছে সেরূপ দৃষ্টিতে জীবনকে দেখিবার ক্ষমতা অক্ষয়কুমারের নয়। গৃহের পরিবেশে এ প্রেম যেমন ফুটিয়াছে, গৃহের পরিবেশ মনে না রাখিলে এ প্রেমের মাহাত্ম্য ও মাধুর্য তেমনি পাঠকের মনেও ফুটিবে না। এখানেই এষা কাব্যের এবং এষা কাব্যের কবির বিশেষ ক্ষমতা ও সেই ক্ষমতার সীমা। বিদ্যাপতি ও চণ্ডীদাসের কাব্য হইতে রবীন্দ্রনাথের কাব্য পর্যন্ত বিশ্বগত প্রেমের বন্দনা অনেকবার ধ্বনিত হইয়াছে, কিন্তু গৃহলক্ষ্মীর বন্দনা বঙ্গ-সাহিত্যে বিরল। অক্ষয়কুমার সেই বন্দনার কবি, আরও দৃষ্টান্ত মিলিতে পারে, আপাততঃ কবি দেবেন সেনের নাম মনে পড়িতেছে।

এষা যে বড়াল কবির শ্রেষ্ঠ কাব্য তাহা স্বীকার করিতে আপত্তি নাই, ইহা আগেই বলিয়াছি। কিন্তু এই কাব্যখানির মধ্যেও ভাল-মন্দর একটি মান নির্ণয় করা যায়। যে কবিতাগুলির বিষয় একটি বিশেষ রস বা বিশেষ ঘটনা সেগুলি রসবিচারে উৎকৃষ্ট, যে-সব কবিতায় একটি তত্ত্ব প্রকাশের চেষ্টা হইয়াছে, সেগুলি তেমন সার্থক হইয়া ওঠে নাই। কেন এমন হইয়াছে এতক্ষণ বুঝাইবার চেষ্টা করিয়াছি, অক্ষয়কুমার তাত্ত্বিক কবি নহেন, গৃহ-জীবনের বিশেষ রসের কবি।

অক্ষয়কুমারের ভাষা ও ছন্দের উপরে বিহারীলালের প্রভাব অপরিসীম। রবীন্দ্রনাথের কৈশোরের রচনাতে বিহারীলালের প্রভাব ছিল। সন্ধ্যাসঙ্গীতের সময় হইতে সে প্রভাব কাটিয়া গিয়াছে। বিহারীলালের প্রভাব কাটিবার পরে তিনি নিজের কবিসত্তাকে আবিষ্কার করিয়াছেন। কিন্তু বড়াল কবি গুরুর প্রভাব কাটাইয়া উঠিতে পারেন নাই, বিহারীলালের ভাষা ও ছন্দকে কতক পরিমার্জিত করিয়া, কতক সংযত করিয়া নিজের ব্যবহারে লাগাইয়াছেন। তাঁহার স্বচ্ছ, সংযত অলঙ্কার-বিরল ভাষা এবং পদচারী মন্থর ছন্দ—এ দুই-ই তাঁহার সরল ও গৃহগতপ্রাণ ভাবের যোগ্য বাহন; এ দুয়ের যোগাযোগ তাঁহার কাব্যকে সার্থকতর করিয়া তুলিয়াছে।

এই প্রবন্ধের ফলে অক্ষয় বড়াল সম্বন্ধে পূর্ব সংস্কার যদি কতক দূরীভূত হয়—এবং তাঁহার ক্ষমতার স্বক্ষেত্রের দিকে যদি পাঠকের দৃষ্টি আকৃষ্ট হয়, তবে লেখকের প্রচেষ্টা সার্থক হইবে। আর যাই হোক, সৌভাগ্যের ছদ্মবেশে কবির জন্য যদি দুর্ভাগ্য বহন করিয়া না আনিয়া থাকি তাহা হইলেই যথেষ্ট মনে করিব।

# কবি দ্বিজেন্দ্রলাল রায়

১৮৬৩-১৯১৩

সাহিত্যে খ্যাতির ইতিহাস বড় বিচিত্র। আজিকার তুঙ্গস্পৃষ্ট খ্যাতি পরদিবস বিস্মৃতিগর্ভে বিলীন, আজিকার অখ্যাত গ্রন্থ পরদিবস মহোচ্চ আসনে প্রতিষ্ঠিত, এমন দৃষ্টান্ত অবিরল। আবার আজ যে ব্যক্তি বহুজনবন্দিত, দুদিন বাদে তাহার নামটিও কেহ উচ্চারণ করে না, এমন দৃষ্টান্তেরও অভাব নাই। খ্যাতি-অখ্যাতির আর এক শ্রেণীর হেরফের দৃষ্ট হয় সাহিত্যের ইতিহাসে। একই লেখকের ভাগ্যে খ্যাতির বিচিত্র উদয়াস্ত ঘটিতে দেখা যায়। উদাহরণস্বরূপ ভলতেয়ারের নাম করা যাইতে পারে। জীবনকালে তিনি এপিক বা মহাকাব্য এবং ট্রাজেডির লেখকরূপে হোমার ভার্জিল ও রাসিন কর্নেইর সমান বা কোন কোন ক্ষেত্রে শ্রেষ্ঠতর বলিয়া স্বীকৃত হইয়াছিলেন। এখন আমরা সেই বিচিত্র হিসাব স্মরণ করিয়া বিস্মিত বোধ করি। অন্যপক্ষে Candide ও Zadig প্রভৃতি যে সব ব্যঙ্গরচনা ভলতেয়ারকে চিরস্মরণীয় করিয়া রাখিয়াছে, সেগুলিকে তখন তাঁহার প্রতিভার খুচরো পণ্য জ্ঞান করা হইত। কিন্তু রসবোধের নাগরদোলার আবর্তনে সেদিনের স্বীকৃতিতে হেরফের ঘটিয়া গিয়াছে। সমসাময়িক বিচারে অপেক্ষাকৃত অনাদৃত রচনাগুলির গৌরবেই আজ ভলতেয়ারের আদর।

নব্য বাংলা সাহিত্যের পরিধি ও ইতিহাস বিস্তারিত না হইলেও এমন হেরফেরের দৃষ্টান্ত বিস্তর পাওয়া যাইবে। কবি দ্বিজেন্দ্রলাল এমন একটি দৃষ্টান্তস্থল। তাঁহার জীবনকালে ও পরবর্তীকালে (অদ্যাবধি বলিলে ভুল হইবে না) তিনি নাট্যকার ও হাসির গানের লেখক বলিয়া সুপরিচিত। এমন কি তাঁহার সাহিত্যিক খ্যাতি হাসির গান ও নাটকের উপরে নির্ভর করে, এমন একটা ধারণা জন্মিয়া গিয়াছে। তিনি যে আর্যগাথা দ্বিতীয় ভাগ, আষাঢে, মন্দ্র, আলেখ্য প্রভৃতি শক্তি ও সৌন্দর্যের আধার কাব্য লিখিয়াছেন, তাহা প্রায় স্মৃতি ও শ্রুতির পর্যায়ে গিয়া ঠেকিয়াছে। রবীন্দ্রনাথের সপ্রশংস অনুমোদন বৃহৎ পাঠকসমাজের বিচারের তলে চাপা পড়িয়াছে, দ্বিজেন্দ্রলালের কবিখ্যাতি আজ কিংবদন্তী প্রায়।

কিন্তু দ্বিজেন্দ্রলালের রচনা সম্বন্ধে রুচি পরিবর্তনের হাওয়া বহিতে শুরু করিয়াছে, যদিচ এখন পর্যন্ত তাহা তাঁহার আনুকূল্য করিয়াছে বলিতে পারি না। নাট্যকার হিসাবে তাঁহার যে খ্যাতি ও প্রতিষ্ঠা ছিল, আজ আর তাহা নাই। মঞ্চীয় সাফল্যের উপরেই তাঁহার নাটকগুলির ভিত্তি। কিন্তু রঙ্গমঞ্চ আজ তাঁহার

নাটক সম্বন্ধে তেমন উৎসাহী নহে, কখনও কখনও তাঁহার দু একখানি নাটক দু-চার দিনের জন্য মাত্র অভিনীত হইয়া থাকে। এমন হওয়া অস্বাভাবিক নয়। তাঁহার জনপ্রিয় নাটকগুলির মূলধন "স্বদেশী আন্দোলনের" সময়কার জাতীয়ত্ববোধের গৌরব। সে উত্তেজনা আজ অপসৃত, জাতীয়তাবোধ এখন নূতন আধার সন্ধান করিয়াছে, এমন ক্ষেত্রে নাটকগুলির পূর্বতন খ্যাতি ম্লান না হইয়া পারে না। কিন্তু এখনও তাঁহার কাব্যগুলির প্রতি পাঠকসমাজের, রসিকসমাজের ও প্রকাশকগণের দৃষ্টি পড়িয়াছে বলা যায় না। অথচ যখন তাঁহার একদিকের খ্যাতির অস্ত ঘটিয়াছে, তখনই সুযোগ অন্যদিকের খ্যাতির উদয় ঘটিবার। সে সুযোগের সদ্ব্যবহার না ঘটিলে দ্বিজেন্দ্রলাল তথা বাঙ্গলা সাহিত্যের দুয়েরই দুর্ভাগ্য বলিতে হইবে।

দ্বিজেন্দ্রলালের ঐতিহাসিক নাটকগুলির সমসাময়িক জন-প্রিয়তার কারণ অনুমান করিতে এখন আমাদের বেগ পাইতে হয়। ঘটনাবিন্যাস অস্বাভাবিক। চরিত্র-বিন্যাস সর্বদা সাধারণ মনস্তত্ত্বের অধীন নয়। বৃদ্ধ বন্দী শাজাহান আগ্রা দুর্গ হইতে লাফাইয়া পড়িয়া সিংহাসন পুনরধিকার করিবেন। মৌর্য সাম্রাজ্যের কর্ণধার চাণক্য একটি আস্ত বর্বর। আর সর্বোপরি অতিনাটকীয় ভাষা। কিন্তু বোধ করি সে কালটাই অতিনাটকীয় ছিল। নতুবা রবীন্দ্রনাথের "অমল ধবল পালে লেগেছে মন্দ মধুর হাওয়া" গানটিকে "স্বদেশী গান" কল্পনা করিয়া লোক নিজেদের উত্তেজিতবোধ করিত না। খুব সম্ভব প্রত্যেক যুগই অল্পবিস্তর অতি-নাটকীয়তাগ্রস্ত, তবে উক্ত লক্ষণ নানা রকম থাকে। পরবর্তীকালে "ভীম ভাসমান মাইন" ছত্রকে উচ্চাঙ্গের কাব্য মনে করে কিরূপে? বর্তমান যুগের জনপ্রিয় রচনার বিশ্লেষণ করিলেও উক্ত ব্যাধির পরিচয় পাওয়া অসম্ভব নয়। কিন্তু রক্ষা এই যে, এক যুগ পূর্ববর্তী যুগের লক্ষণকে বর্জন করে। পরবর্তী যুগও দ্বিজেন্দ্রলালের নাটকগুলিকে বর্জন করিবার লক্ষণ দেখাইতেছে। কিন্তু নাট্যকার দ্বিজেন্দ্রলালের আসন পূর্বতন গৌরবচ্যুত হইলেও তাঁহার সাহিত্যিক প্রতিষ্ঠা ক্ষুণ্ণ হইবে না। বরঞ্চ নূতন কাল তাঁহার অন্য শ্রেণীর রচনাকে নূতন গৌরবেপ্রতিষ্ঠাপিত করিবে। সে রচনা তাঁহার কাব্যের, আর্যগাথা দ্বিতীয় ভাগ, আষাঢ়ে মন্দ্র, আলেখ্য ও ত্রিবেণী। প্রধানত এই কয়খানি গ্রন্থের উপরেই তাঁহার স্থায়ী খ্যাতির অক্ষয় আসন। আর সেই সঙ্গে তাঁহার হাসির গানগুলি। বর্তমান প্রবন্ধের আলোচ্য বিষয় পূর্বোক্ত কাব্যগ্রন্থগুলি। কিন্তু সে আলোচনায় প্রবেশের পূর্বে কবির জীবনীর একটা কাঠামো পাঠকের সম্মুখে ধরিতে ইচ্ছা করি। দুয়ে মিলাইয়া পড়িলে দেখা যাইবে তাঁহার কাব্যে ও জীবনে কী অচ্ছেদ্য যোগ।

২

১৮৬৩ সনে দ্বিজেন্দ্রলাল কৃষ্ণনগরে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতা কার্তিকেয় চন্দ্র রায় প্রসিদ্ধ ব্যক্তি ছিলেন। ১৮৮৪ সনে প্রেসিডেন্সী কলেজ হইতে এম-এ পরীক্ষায় তিনি উত্তীর্ণ হন। এম-এ পরীক্ষা দিবার পরে স্বাস্থ্যান্বেষণে তিনি দেওঘরে যান। তৎকালে লিখিত শ্মশান-সঙ্গীত নামে কবিতাটি পরবর্তীকালে প্রকাশিত "ত্রিবেণী" গ্রন্থে মুদ্রিত হইয়াছে। এখানে রাজনারায়ণ বসুর সহিত তাঁহার পরিচয় ঘটে। এম-এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া সরকারী স্কলারশিপ পাইয়া তিনি কৃষিবিদ্যা শিক্ষার উদ্দেশ্যে বিলাত যাত্রা করেন। বিলাত হইতে ফিরিয়া তিনি ডেপুটিগিরিতে নিযুক্ত হন। এই সময়ে অর্থাৎ ১৮৮৭ সনে তিনি বিখ্যাত হোমিওপ্যাথি ডাক্তার প্রতাপচন্দ্র মজুমদারের কন্যা সুরবালা দেবীর পাণিগ্রহণ করেন। তখনকার দিনে বিলাত প্রত্যাগত হিন্দুকে অল্পবিস্তর সামাজিক নির্যাতন ভোগ করিতে হইত। দ্বিজেন্দ্রলালকেও হইয়াছিল। এই অভিজ্ঞতা এবং পত্নীর প্রতি স্বাভাবিক আকর্ষণ তাঁহার জীবনে ও কাব্যে দুইটি স্থায়ী প্রভাব। আর এই দুইটি প্রভাবের ফলেই তাঁহার কাব্যগুলি এক বিচিত্র রূপ লাভ করিয়াছে। সেকথা পরে বিস্তারিত ব্যাখ্যার চেষ্টা করিব।

তৎকালীন হাকিম-সাহিত্যিকগণের জীবন যেমন হইত, দ্বিজেন্দ্রলালের জীবনের ছকও প্রায় তেমনি। সামাজিক সম্মান, উপর ওয়ালার খোঁচা ও শরীরের অকাল-অপটুতা সমস্তই পুরামাত্রায় তিনি পাইয়াছেন। শেষে ব্যাধিজনিত অপটুতার জন্য তিনি ১৯১৩ সনের ২২শে মার্চ চাকুরি হইতে অবসর গ্রহণ করেন। কিন্তু তাহার দশ বৎসর আগে ১৯০৩ সনের ২৯শে নভেম্বর একটি পুত্র একটি কন্যা রাখিয়া সুরবালা দেবী লোকান্তর প্রয়াণ করেন। শেষ জীবনে দ্বিজেন্দ্রলাল "ভারতবর্ষ" পত্রিকা প্রকাশের উদ্যোগ করেন। কিন্তু প্রথম সংখ্যা প্রকাশিত হইবার আগেই ১৯১৩ সনের ১৭ই মে সন্ন্যাস রোগে অকস্মাৎ তাঁহার মৃত্যু ঘটে। এই সময়ে তাঁহার বয়স পঞ্চাশ বৎসর পূর্ণ হইতে দুই মাস বাকী ছিল।

৩

দ্বিজেন্দ্রলালের সাহিত্যিক জীবনকে স্ত্রী-বিয়োগের আগে ও পরে দুই ভাগে সহজেই ভাগ করা যায়। "তারাবাই" ব্যতীত তাঁহার যাবতীয় জনপ্রিয় ঐতিহাসিক নাটকের সৃষ্টি স্ত্রী-বিয়োগের পরে। নাটক পাঠে, নাটকের অভিনয় দেখায়, নাটক রচনায় তাঁহার ঝোঁক গোড়া হইতে ছিল। কিন্তু এই সময়কার নাটকগুলির

বৈশিষ্ট্য এই যে, এগুলি রঙ্গমঞ্চের চাহিদা অনুসারে লিখিত এমন হইবার অনেক কারণ থাকা সম্ভব। প্রথম অভিনয়যোগ্য নাটকের চাহিদা। দ্বিতীয় বঙ্গভঙ্গ-জনিত জাতীয়তাবোধের প্রসার। আরও একটি কারণ থাকা অসম্ভব নয়। স্ত্রী-বিয়োগের পরে সংসারের ও মনের হঠাৎ শূন্যতা পূরণ করিবার জন্য বাহিরের উত্তেজনার কিছু প্রয়োজন হইয়া পড়িয়াছিল তাঁহার পক্ষে। রঙ্গালয়ের সঙ্গে ঘনিষ্ঠতা সেই শূন্যতা পূরণ করিতে পারে এই আশায় তিনি মঞ্চোপযোগী নাটক রচনায় উদ্যোগী হইয়া উঠিয়াছিলেন এমন খুবই সম্ভব। যে পত্নী-প্রভাবের আগে উল্লেখ করিয়াছি, এখানেও সেটি পুনরায় আসিয়া পড়িতেছে। বস্তুত বিষয়টি গুরুতর।

৪

সাহিত্যিক জীবনের সূচনাতেই দ্বিজেন্দ্রলালের সঙ্গে তৎকালীন শ্রেষ্ঠ বাঙালী সাহিত্যিকগণের ঘনিষ্ঠতা জন্মে। এই সময়ে রবীন্দ্রনাথের সঙ্গে তাঁহার পরিচয় ঘটে। রবীন্দ্রনাথ প্রথম দৃষ্টিতেই কবির শক্তি ও মৌলিকতা সম্বন্ধে সচেতন হন এবং "আর্যগাথা", "আষাঢ়ে" ও "মন্দ্র" কাব্যের গুণপনা বর্ণনা করিয়া প্রবন্ধ রচনা করেন। ইহাতে তাঁহার কবি-স্বীকৃতি লাভ ত্বরান্বিত হইয়াছিল। শেষের দিকে এই ঘনিষ্ঠতায় ছেদ পড়িয়াছিল। এটি তাঁহার পক্ষে দুর্ভাগ্য।

৫

"আর্যগাথা" (কবিতা ও গান) দ্বিতীয় ভাগ প্রকাশিত হয় ১৮৯৩ সনে, তখন কবির বয়স ত্রিশ বৎসর।

"আর্যগাথা"র আলোচনা উপলক্ষ্যে রবীন্দ্রনাথ বলিয়াছেন যে, বইখানাতে কবিতা ও গান দুই শ্রেণীর রচনাই আছে। এই প্রসঙ্গে কবিতা ও গানের স্বভাবগত পার্থক্য দেখাইয়া সমস্ত বিষয়টি পরিষ্কার করিয়া দিয়াছেন। কাজেই অধিক বলিবার নাই—রবীন্দ্রনাথের পরে অধিক বলিবার থাকে না। আমরা অন্য তুলিব।

কবিতা হউক বা গান হউক "আর্যগাথা"র প্রধান আকর্ষণ রচনাগুলির অকৃত্রিম গীতি-মাধুর্য। "আলেখ্য" ও "ত্রিবেণী"র কোন কোন কবিতা বাদে

এমন স্বতঃস্ফূর্ত গীতি-মাধুর্য আর তাঁহার কাব্যে দেখা যায় না। এমন কি তাঁহার জনপ্রিয় সঙ্গীতগুলিও, অধিকাংশস্থলে জনতার ও রঙ্গমঞ্চের তাগিদে রচিত বলিয়া এই সম্পদ হইতে বঞ্চিত। আগে বলিয়াছি যে, "আর্যগাথা" দ্বিজেন্দ্রলালের প্রতিভার একটি মৌলিক সূত্র। তাহা এই কারণে। প্রেমের মাধুর্য, মহিমা ও সৌন্দর্য স্বতঃস্ফূর্ত গীতি-উচ্ছ্বাসে নির্বিচারে আত্মপ্রকাশ করিয়াছে। রবীন্দ্রনাথও মুখ্যত এই কথাটাই বিষদভাবে বুঝাইয়া দিয়াছেন।

এখন, এই গীতি-উচ্ছ্বাস কবি-চিত্তের অকৃত্রিম প্রকাশ হইলেও ইহাতে কবি-প্রতিভার যথার্থ বিশিষ্টতা তেমন প্রকাশ পাই নাই। অধিকাংশ গান-জাতীয় রচনা পড়িতে পড়িতে রবীন্দ্রনাথের "ছবি ও গান" "কড়ি ও কোমল" এবং "মায়ার খেলা"র অনেক রচনা মনে পড়িয়া যায়।

দ্বিজেন্দ্র-কাব্য-প্রতিভার বিশিষ্ট সৃষ্টি হিসাবে "আর্যগাথা" স্মরণীয় নয়, কাব্যখানা স্মরণীয় হইয়া থাকিবার অন্য কারণ আছে। যে দুটি মৌলিক সূত্রে তাঁহার বিশিষ্টতম কাব্য রচিত তাহার একটিকে পাইতেছি "আর্যগাথা"য়। সেটি লিরিসিজ্‌ম্ বা গীতি-উচ্ছ্বাস। অন্য সূত্রটির আলোচনা করিব "আষাঢ়ে" প্রসঙ্গে। আর এই স্বতঃস্ফূর্ত গীতি-উচ্ছ্বাসের মূল প্রেরণাদাত্রী যে কবি-পত্নী, তাহা ধরিয়া লওয়া যাইতে পারে। কবি-পত্নীর প্রভাবের উল্লেখ আগে করিয়াছি। এখন আরও দু'-একটি কথা বলিবার সুযোগ আসিয়াছে। কবি-পত্নীর অভাবে দ্বিজেন্দ্রলালের প্রতিভা নূতন বল ও স্ফূর্তি পাইয়াছে। আবার কবিপত্নীর অভাবে তাঁহার প্রতিভা কেমন যেন তির্যক পথ অবলম্বন করিয়াছে। কবিপত্নী জীবিত থাকিলে দ্বিজেন্দ্রলালের প্রতিভা পরবর্তী পথ ধরিত কিনা সন্দেহ! আর রবীন্দ্রনাথের সঙ্গে সাহিত্যিক বিবাদে তিনি নামিতেন কিনা তাহাতেও সন্দেহ আছে।

"আষাঢ়ে" কাব্যের আলোচনা উপলক্ষ্যে কাব্যখানির কোন কোন স্থলে ভাষার ত্রুটি প্রসঙ্গে রবীন্দ্রনাথ বলিতেছেন, "পদ্যকে সমিল গদ্যরূপে চালাইবার কোন হেতু নাই। ইহাতে পদ্যের স্বাধীনতা বাড়ে না। বরঞ্চ কমিয়া যায়।"

মাঝে মাঝে পদ্যের গদ্যরূপ-ধারণ দ্বিজেন্দ্র-কাব্যের একটি প্রধান দোষ—আর ইহা যে কেবল তাঁহার "আষাঢ়ে" বা "মন্দ্র"-এর মত ভাষা ও ছন্দের নূতন পরীক্ষা ক্ষেত্রেই দৃষ্ট হয় এমন নয়। "আর্যগাথা"র বিশুদ্ধ লিরিক উচ্ছ্বাসের মধ্যেও গদ্যের উপলখণ্ড অবিরল।

কিন্তু আসিয়াছে সত্য ও সুন্দরতম।
তখন সৌন্দর্যে এলেছিল,
প্রেমে আস নাই।
সন্ধ্যাকাশ অকস্মাৎ একটি দিগন্তব্যাপী
ঝঙ্কার হইত,
হয়ত আশ্চর্য তাহা।
কিন্তু হইত না অর্ধমধুর সঙ্গীত ও।

ছত্রগুলি ভাষাপ্রকৃতিতে ও ভাবপ্রকৃতিতে বিশুদ্ধ গদ্য।

কাব্যখানিতে দ্বিজেন্দ্র-প্রতিভার একটি প্রধান সূত্র ও একটি প্রধান দোষের সাক্ষাৎ পাইলাম— এ কথা মানিয়া লইলেও রবীন্দ্র-প্রভাব সত্ত্বেও দ্বিজেন্দ্রলালের কাব্য-বিচারে "আর্যগাথা"র বিশেষ স্থান ও গুরুত্ব স্বীকার করিতে হয়।

৬

"আষাঢ়ে" ব্যঙ্গ কাব্য। প্রকাশিত হয় ১৮৯৯ সনে, তখন কবির বয়স তেত্রিশ বৎসর। এখানা "আর্যগাথা" হইতে সম্পূর্ণ স্বতন্ত্র পর্যায়ের কাব্য। দ্বিজেন্দ্র-সাহিত্যে তথা বঙ্গসাহিত্যে অভিনব এই কাব্যে দ্বিজেন্দ্রলালের প্রতিভার স্বকীয়তা প্রথম প্রকাশ পায়। "আর্যগাথা" রবীন্দ্র-প্রভাবিত, "আষাঢ়ে" অনন্য প্রভাবিত।

ভূমিকায় কবি লিখিতেছেন, "এ কবিতাগুলির ভাষা অতীব অসংযত ও ছন্দোবন্ধ অতীব শিথিল। ইহাকে মিশ্র গদ্য নামেই অভিহিত করা সঙ্গত। কিন্তু যেরূপ বিষয় সেইরূপ ভাষা হওয়া বিধেয় মনে করি। হরিনাথের শ্বশুরবাড়ির যাত্রা করিতে মেঘনাদবধের দুন্দুভিনিনাদের ভাষা ব্যবহার করিলে চলিবে কেন?"

কাব্যখানাকে একমাত্র অনন্যপ্রভাবিত বলিয়াছি, কিন্তু খুব সম্ভব কিছু প্রভাব বা প্রেরণা ইহার মূলে আছে। সেটি বায়রনের ডন জুয়ানের প্রভাব। কথাটা রবীন্দ্রনাথেরও মনে পড়িয়াছে। "আষাঢ়ে"র রচনারীতি আলোচনা উপলক্ষ্যে তিনি বলিতেছেন, "বায়রনের ডন জুয়ানে কবি অবলীলাক্রমে যথেচ্ছ কৌতুকের অবতারণা করিয়াছেন। কিন্তু নির্দোষ ছন্দের সুকঠিন নিয়মের মধ্যেই সেই অনায়াস লীলাভঙ্গী পাঠককে এরূপ পদে পদে বিস্মিত করিয়া তোলে।"

দ্বিজেন্দ্রলাল বায়রনের কাব্যের বিশেষ ভক্ত ছিলেন—ইহাও আমাদের অনুমানের স্বপক্ষে একটি প্রমাণ। কিন্তু "আষাঢ়ে"র পরবর্তী "মন্দ্র" কাব্য ডন

জুয়ানের প্রভাবের প্রশস্ততর ক্ষেত্র। ডন জুয়ান কাব্যে নব রসকে একসঙ্গে গুলিয়া বিতরণ করা হইয়াছে, মহৎ ও তুচ্ছ পাশাপাশি দাঁড়াইয়া অভিনবত্ব প্রকাশ করিয়াছে—ইহাই তাহার বৈশিষ্ট্য। সে বৈশিষ্ট্য "আষাঢ়ে" কাব্যে নাই—আছে "মন্দ্র" কাব্যের কোন কোন কবিতায়।

আমরা আগে বলিয়াছি যে, দ্বিজেন্দ্র-প্রতিভার দ্বিতীয় সূত্রটির প্রথম নিঃসংশয় প্রকাশ "আষাঢ়ে" কাব্যে। সেটি কী? "আর্যগাথা"য় যেমন বিশুদ্ধ গীতিমাধুর্যের নিষ্কলঙ্ক প্রকাশ, এখানে তেমনি প্রকাশ নিদারুণ ব্যঙ্গরসের। একটি ব্যক্তিমনের প্রকাশ, অপরটি সামাজিক মনের। অনেক সময়ে এ দুই গুণ একই মানসে থাকে, অনেক সময়ে থাকে না। দ্বিজেন্দ্রলালে এই দুই গুণ যে কেবল প্রচুর পরিমাণে ছিল তাহা নহে, স্বাভাবিক অধিকারে ছিল। বেশ বুঝিতে পারা যায় যে, গীতি-মাধুর্য ও ব্যঙ্গ-রস দুটিই তাঁহার প্রতিভার মৌলিক গুণ। মনে দুইটিই ছিল এবং দুটি দুই উৎস-মুখে নির্গত হইয়াছে।

এখন প্রশ্ন উঠিতে পারে, দুটি স্বতোবিরুদ্ধ গুণ একই কবিমানসে থাকিলেও থাকিতে পারে। কিন্তু তাহাদের স্ফুরণের ও বিকাশের কি কোন নিয়ম আছে? থাকাই সম্ভব। দুটি স্বতোবিরুদ্ধ গুণের কখন কোনটি কী উপলক্ষ্যে স্ফুরিত হইবে, তাহার কোন ধরা-বাঁধা নিয়ম নাই। জীবনের কোন বিশেষ অভিজ্ঞতা বা আঘাতের ফলে বিকাশ ত্বরান্বিত হয়, এই পর্যন্ত বলিতে পারা যায়। একটা উদাহরণ দিই। ভলতেয়ার যৌবনে একবার রাজরোষে বাস্তিল কারাদুর্গে নিক্ষিপ্ত হইয়াছিলেন। সেই হইতে তাঁহার চরিত্রে একটা বাস্তিল কমপ্লেক্স দাঁড়াইয়া গিয়াছিল। ধর্মান্ধতা ও রাজতন্ত্রকে আক্রমণ করিয়া তিনি সারা জীবন যে সমস্ত রচনা লিখিয়া গিয়াছেন, তাহাদের মৌলিক প্রেরণা ঐ বাস্তিলবাসের আঘাত বা বাস্তিল কমপ্লেক্স! উহা হিসাবে গণ্য না করিলে ভলতেয়ারের রচনার স্বরূপ বিচারে ভুল হইবে। এখন অনেক লেখকের জীবনেই এমন অভিজ্ঞতা ঘটিয়া থাকে—আর তাহার ফল ফলে তাহার সাহিত্য-শাখায়। বিলাতফেরত দ্বিজেন্দ্র-লাল বিবাহের পরে সমাজ-কর্তৃক একঘরে হইয়াছিলেন। সমাজের এই অন্যায় অনুশাসনটি তিনি ক্ষমা করিতে পারেন নাই—প্রত্যুত্তর দিয়াছিলেন "একঘরে" নক্শা রচনা করিয়া। ব্যঙ্গরসের আভাস "একঘরে" গ্রন্থে, পূর্ণ বিকাশ "আষাঢ়ে" কাব্যে। দ্বিজেন্দ্র-প্রতিভার গীতি-উচ্ছ্বাসের মূলে পত্নীর প্রেম, আবার ব্যঙ্গরসের মূলে বিবাহ সম্পর্কে একঘরে হইবার অভিজ্ঞতা। তাহা হইলে দেখা যাইতেছে যে, পত্নী সুরবালা দেবীই প্রত্যক্ষে ও পরোক্ষে কবির প্রতিভার দুটি স্বতোবিরুদ্ধ সূত্রের

মূলে বিরাজমানা। সেইজন্যই প্রবন্ধারম্ভে তাঁহার বিবাহ ও পত্নীকে কবিজীবনে সমধিক গুরুত্বপূর্ণ ও গৌরবময় উল্লেখ করিয়াছি। কবির বিচিত্র প্রতিভার ও তাহার বিকাশের বিচিত্র ইতিহাস আমি যেমন বুঝি বর্ণনা করিলাম।

৭

"আষাঢ়ে" সম্বন্ধে এতদধিক যাহা বক্তব্য রবীন্দ্রনাথ সে সমস্ত নিঃশেষে বলিয়াছেন। "আষাঢে" কাব্যে দ্বিজেন্দ্র-প্রতিভার স্বকীয়তা প্রথমবার নিঃসংশয়রূপে দেখা দিয়াছে। ইহার চালচলন, ভাব ভাষা সমস্তই নূতন ও দ্বিজেন্দ্রীয়। ইহার গতি-বিধিতে পাল্কির তাল। নিরেট জোয়ান বেহারাগুলি নিছক গদ্য, কিন্তু তাহারা যখন তালে তালে পা মিলাইয়া সুর তুলিয়া চলিতে শুরু করে, তখন একপ্রকার অনির্বচনীয়তা ধ্বনিত হয়—সেইটুকুই পদ্য, সেইটুকুতেই কবিত্ব, সেইটুকুতেই কবির শিল্পের জাদু। ফলত, ইতিপূর্বে আর কোন কবি গদ্যকে দিয়া এমন স্বচ্ছন্দভাবে পদ্যের পাল্কি বহন করাইতে পারেন নাই। রবীন্দ্রনাথ "আষাঢে" ও "মন্দ্র" কাব্যের আলোচনায় এই বাহাদুরি স্মরণ করিয়া বারংবার সপ্রশংস বিস্ময় প্রকাশ করিয়াছেন।

৮

সব দিক বিচার করিলে "মন্দ্র" কাব্যখানাকে দ্বিজেন্দ্রলালের শ্রেষ্ঠ কাব্য বলিয়া স্বীকার করিতে হয়। ম্যাথু আর্নল্ড যাহাকে "হাই সিরিয়াসনেস" বলিয়াছেন, সেই দৃষ্টি এখানে দেখিতে পাই। "আর্যগাথা"র জীবনতরঙ্গের সুখকরোজ্জ্বল লাবণ্য ও সঙ্গীত, "আষাঢে" কাব্যে অচল অটল তীরভূমিকে লক্ষ্য করিয়া প্রতিভার ব্যঙ্গজালা-অঙ্কিত শুক্তিদাম নিক্ষেপ, কোথাও জীবন সমুদ্রের গহনে প্রবেশের চেষ্টা নাই। সে চেষ্টা প্রথম দেখিলাম এই কাব্যখানিতে। জীবনসমুদ্রের অতলে কবি প্রবেশ করিতে সমর্থ হইয়াছেন কিনা কিংবা রত্নাকরের গর্ভ হইতে কী মণিমুক্তা আহরণ করিতে সক্ষম হইয়াছেন, সে বিচার প্রাসঙ্গিক হইলেও অপরিহার্য নয়। আসল কথা এই যে, "মন্দ্র" কাব্য পাঠে বুঝিতে পারা যায় যে, কবি কেবল আর জীবনাম্বুধির উপরিতলে থাকিয়া সন্তুষ্ট নন, তলাইয়া দেখিবার একটা ঝোঁক তাঁহাকে পাইয়া বসিয়াছে। ইহাই ম্যাথু আর্নল্ড বর্ণিত "হাই সিরিয়াসনেস"।

কিন্তু এই 'গহন গম্ভীর ভাবটি' সম্বন্ধে পাঠক যে সব সময়ে সচেতন হয় না,

তাহার কারণ "মন্দ্র"র বিচিত্র শিল্পকলা দুইটি স্বতোবিরুদ্ধ শিল্পরীতির সমন্বয়ে গঠিত। "আর্যগাথা"র অকৃত্রিম গীতিমাধুর্য এবং "আষাঢ়ে"র অকৃত্রিম ব্যঙ্গ বিক্ষোভ, এই দুই বস্তু স্বভাবত ভিন্ন জাতীয়। দ্বিজেন্দ্রলালের হাতের গুণে ইহারা আপন আপন স্বাতন্ত্র্য রক্ষা করিয়াও একটি অখণ্ড শিল্পকলায় পরিণত হইয়াছে। যে পাঠক এই বৈশিষ্ট্য মনে না রাখিয়া "মন্দ্র" অধ্যয়ন করিবে, তাহার ভুল বুঝিবার আশঙ্কা। ঠিক কোন্ শ্রেণীর শিল্প আশা করিতে হইবে ধারণা না থাকিলে অভিনব শিল্পের রসগ্রহণে ভুল না হইয়া যায় না। সাহিত্যে লিরিসিজম্ ও স্যাটায়ার এর সার্থক সংমিশ্রণের মত কঠিন কাজ অল্পই আছে। বায়রনের ডন জুয়ান ও হাইনের অনেক রচনা ইহার প্রকৃষ্ট উদাহরণ। দ্বিজেন্দ্রলাল এই দুরূহ শিল্পে চূড়ান্ত সার্থকতা লাভ না করিয়া থাকিতে পারেন, কিন্তু স্বীকার করিতেই হইবে যে, বাংলা সাহিত্যের ক্ষেত্রে তিনি শ্রেষ্ঠ এবং খুব সম্ভব একক।

"মন্দ্র"র কতকগুলি বিশিষ্ট কবিতা লইয়া আলোচনা করিলে বিষয়টি আর একটু পরিষ্কার হইবার সম্ভাবনা। "হিমালয় দর্শনে", "নবদ্বীপ," "সমুদ্রের প্রতি "বায়রনের উদ্দেশে," "তাজমহল" প্রভৃতি কবিতা স্বতোবিরুদ্ধের সংমিশ্রণের প্রকৃষ্ট উদাহরণ। এগুলিতে লিরিকে স্যাটায়র-এ অপূর্ব মেশামেশি। এ যেন লিরিকের পক্ষিরাজের অশ্বপৃষ্ঠে স্যাটায়ার-এর বর্মধারী চেঙ্গিস খাঁ বা তৈমুর লং।

প্রত্যেকটি কবিতাতেই দেখা যাইবে যে, বস্তুর গহনে প্রবেশ করিবার জন্য কবি উৎসুক, কিছুদূর প্রবেশ করিতেও তিনি সক্ষম হইয়াছেন। কিন্তু প্রশ্ন, কতদূর? সে প্রশ্নের উত্তর কবি নিজেই অন্য একটি কবিতায় দিয়াছেন—

'ভূধর দুরধিগম্য, দূর হ'তে অতিরম্য,
শুভ্র নীল তুষারকিরীটি—
নিকটে বিকট শীর্ণ, বন্ধুর কঙ্কর কীর্ণ,
শুষ্ক—যেন উকিলের চিঠি।'

রবীন্দ্রনাথ সমুদ্রের প্রতি কবিতায় যদি মানবজীবনের সহিত প্রকৃতির আদিম সম্বন্ধকে আবিষ্কার করিতে সক্ষম হন, তাজমহল (শাজাহান) কবিতায় যদি মানবাত্মার মহৎ অপূর্ণতার দিব্য আশাবাদ ঘোষণা করিতে সক্ষম হন, আর দ্বিজেন্দ্রলাল যদি এতদধিক না পারেন, তবে তাহার কারণ এই যে, রবীন্দ্রনাথ গহন গম্ভীরের যে অতলে তলাইয়াছেন, সেখানে অকলঙ্ক মণিমুক্তার ভাণ্ডার, আর দ্বিজেন্দ্রলাল তত নীচে নামিতে পারেন নাই, যেখান হইতে মুক্তা সংগ্রহ করিয়াছেন, সেখানে মুক্তায় ও বালুতে মেশামেশি। দুজনের প্রবণতা একই, "হাই

সিরিয়াসনেস”-এ প্রবেশের প্রবণতা, তবে একজনের ডুব দিবার ক্ষমতা বেশী, একজনের কম—তাহারই দরুণ ফলের এই পার্থক্য।

আসল কথা, ডুবিবার ইচ্ছাই যথেষ্ট নয়, ডুবিবার ক্ষমতা বা একাগ্রতাও আবশ্যক। দ্বিজেন্দ্রলালের কল্পনায় এই একাগ্রতার ন্যূনতা আছে। রবীন্দ্রনাথ সিন্ধু ও পৃথিবীকে মাতা ও কন্যা কল্পনা করিয়া সমস্ত কবিতাটি একটি সম্বন্ধের উপরে গড়িয়া তুলিয়াছেন। কল্পনা এখানে একাগ্র, সম্বন্ধের ঐক্য ছাড়া দ্বিত কবির চোখে পড়ে নাই। দ্বিজেন্দ্রলালের হিমালয় কখনও কখনও যোগী, কুম্ভকর্ণ, কখনও কুঁড়ের বাদশাহ, কখনও জরাগ্রস্ত বৃদ্ধ। কোন ধারণার সঙ্গে কোন ধারণার মিল আছে কি? যোগী বৃদ্ধ হইতে পারে, কিন্তু কুঁড়ের বাদশাহ কেন হইতে যাইবে? আবার কুম্ভকর্ণের পক্ষে যোগী হওয়া বা জরদ্গব বৃদ্ধ হওয়া সম্পূর্ণ অসম্ভব। সমুদ্র সম্বন্ধেও কল্পনার এই অস্থিরচিত্ততা। সমুদ্র একবার পৃথিবীর স্বামী। তারপরে দুরন্ত দস্যু। তারপরে নিতান্তই নৈসর্গিক একটা জলনিধি। অবশেষে “কিংবা তুমি বুঝি কোন যোগিবর।” উপমার অস্থিরতার মূলে কল্পনার একাগ্রতার অভাব—অর্থাৎ ডুবিবার ক্ষমতার ন্যূনতা। যে গভীরে নামিলে অকলঙ্ক মুক্তা আহৃত হইত, সে গভীরে নামিবার শক্তি না থাকায় হাতে উঠিতেছে বালুমিশ্র মুক্তা। আবার এই একাগ্রতার অভাব হইতেও শিল্প ব্যাপারে ত্রুটি আসিয়া পড়িয়াছে। ধনুকে টঙ্কার বীররসের উদ্দীপনা দেয়, কিন্তু মনুষ্যদেহে ধনুষ্টঙ্কার ব্যাধি ছাড়া কিছু নয়। কবিতাগুলির ভাষায় কোন কোনখানে বিকারের আক্ষেপ লক্ষ্য হয়। ডন জুয়ানের ভাষা কেমন স্বচ্ছ, বিদ্যুদ্বৎ, স্বর্গ-মর্ত স্পর্শ করিয়াও কোথাও চেষ্টার ক্ষণ দেখায় না। “মন্দ্র”র কবিতায় চেষ্টার লক্ষণ চোখে পড়ে, কবি যেন বারে বারে নিজেকে খোঁচা মারিয়া সচেতন করিয়া তুলিয়াছেন হয়তো এই ত্রুটির আনুষঙ্গিকরূপে পদ্য, মাঝে মাঝে “আষাঢ়ে”র চেয়ে অধিকতর ক্ষেত্রে, নিছক গদ্যে পরিণত হইয়াছে। কবির কলম যখন গদ্য লিখিয়া ফেলে, তখন বুঝিতে হইবে কলমে আর কেহ লিখিতে শুরু করিয়াছে।

তুমি চালাইয়াছিলে তব রশ্মিরথ,
তাহার উপর দিয়া,
করিয়া চকিত বিস্মিত জগৎ॥

*　　*　　*　　*

ইহাতেই মনুষ্যত্ব, মহত্ত্ব॥

বিলাসের চরম করিয়া গেছে ভবে মোগল ॥

*　　*　　*　　*

আজি তুমি সম্রাজ্ঞীর

স্মৃতি সঞ্জীবিত করো এ বিশ্ব ভিতর ॥

*　　*　　*　　*

কেন পান করিয়াছিলাম

সেই আপাতমধুর বিষ

হইতে আমরণ সেই বিষে জরজর ॥

*　　*　　*　　*

নহে কিছু রাজত্ব ইহার ;

ইহার রাজত্ব নয় গণনায় ; নিত্য ব্যবসার

প্রেম হৃদয়ের সমতান, সঙ্গীত আত্মার।

"মন্দ্র" কাব্যে জগৎ ও জীবন সম্বন্ধে কবির একটি মিশ্র মনোভাব। এই মিশ্র ভাবের চূড়ান্ত ও সূক্ষ্ম প্রকাশ সুখমৃত্যু কবিতায়। মৃত্যুকালীন আকাঙ্ক্ষা সম্বন্ধে কবি বলিতেছেন—

"আমি যবে মরিব, আমার নিজ খাটে গো
'আয়েসে' মরিতে যেন পারি,
চাকরির জন্য যেন আমার নিকটে গো
কেহ নাহি করে উমেদারি,"

আর অন্যান্য আকাঙ্ক্ষার মধ্যে—

"রূপসী শ্যালিকা পড়ে একটি কবিতা গো
যার শীঘ্র অর্থ হয় বোধ ,
গাহিতে হাসির গান যেন সে সময় গো
কেহ নাহি করে অনুরোধ।"

এমন অসম্ভব আকাঙ্ক্ষা শুনিয়া কাবপত্নী বলিলেন,

"সহজ ভাষায় বলো আসল কথাটি যাহা
মরিতে তোমার ইচ্ছা নাই।"

১০

বাংলা কাব্যে দাম্পত্যরসের কবিতার অভাব নাই। দেবেন্দ্রনাথ সেন, অক্ষয়-কুমার বড়াল প্রভৃতির কাব্য প্রধান দৃষ্টান্তস্থল। এই সঙ্গে দ্বিজেন্দ্রলালের কাব্যও ধরা যাইতে পারে। তবে প্রভেদ এই যে, দেবেন্দ্র সেন অক্ষয় বড়াল দাম্পত্যরসের মধ্যেই প্রেমের পূর্ণ বিকাশ দেখিয়াছেন। দ্বিজেন্দ্রলাল সম্বন্ধে এ কথা সর্বাংশে সত্য নহে। দাম্পত্যজীবনের বাহিরে ও উর্ধ্বে প্রেমের যে বিচিত্র ও ব্যাপক মূর্তি আছে, তার সঙ্গে তিনি পরিচিত। আর এই দুটি রূপের সমন্বয় সাধন করিতে চেষ্টা করিয়াছেন বলিয়া তাহার দাম্পত্যরসের কবিতা এমন জটিল ও বিচিত্র। আর এই দুটি কোটিতে পরিভ্রমণশীল বলিয়া তাঁহার এই শ্রেণীর কাব্য কিঞ্চিৎ পরিমাণে শিথিলকেন্দ্র, কিঞ্চিৎ অস্থির অনেক সময়ে একটি রসকেন্দ্রে স্থায়িত্ব না পাওয়ায় দণ্ড দুই টলমল করিয়া, হয় এদিকে, নয় ওদিকে গড়াইয়া পড়ে। প্রেমের দাম্পত্য বা প্রাত্যহিক মূর্তি আর প্রেমের রোমান্টিক বা শাশ্বত-মূর্তির মধ্যে কোন একটিকে বিশেষভাবে আঁকড়াইয়া ধরিতে তিনি পারেন নাই।

নিষ্ঠুর সংসার স্বার্থপর,
স্বার্থে নিমগ্ন থাকুক;
তুমি দাও প্রেম, তুমি দাও
শান্তি স্নেহ এতটুক।
("দাঁড়াও"—"মন্দ্র")

ইহা দাম্পত্যরসের চিত্র—কিন্তু অধিকক্ষণ এ-ভাবটি স্থায়ী হয় নাই। ঐ কাব্যের কুসুমে কণ্টক কবিতায় তিনি বলিয়াছেন—

এই প্রেম এই ঈপ্সা
শুধু কাম শুধু লিপ্সা,
এ শুদ্ধ বিধির বিধি, ভবে
রাখিতে তাঁহার সৃষ্টি;
আর এই রূপ বৃষ্টি—
প্রলোভনে বাঁধিতে মানবে।

তিনি একবার বলেন—

এসেছিলে তুমি
বসন্তের মতো মনোহর
প্রাবৃটের নবস্নিগ্ধঘন সম প্রিয়।

এসেছিলে তুমি
শুধু উজলিতে, স্বর্গীয়
সুন্দর! ("উদ্বোধন"—"মন্ত্র")

কিন্তু মুহূর্ত পরেই—

বুঝিয়াছি এ আমার নির্বাসন;
বুঝিয়াছি এই শুদ্ধ সেই মধ্যে আকর্ষণ,
যাহা তুচ্ছ ক'র উচ্চে উঠিয়াছিলাম, মূঢ়
আমি; সেই আকর্ষণে আবার নিক্ষিপ্ত রূঢ়,
নিষ্করুণ মর্ত্যভূমে।

ইহাই কেন্দ্রচ্যুতির পরিণাম। এমন কেন হয়, সংক্ষেপে আগে বলিয়াছি প্রেমের দুই মূর্তিকে সমন্বিত করিতে না পারিয়া দুই কোটির মধ্যে অসহ মাকুর মত তিনি নিরন্তর নিক্ষিপ্ত প্রতিনিক্ষিপ্ত হইয়াছেন।

গৃহের বনিতা ছিলে টুটিয়া আলয়
বিশ্বের কবিতারূপে হয়েছ উদয়।

বা-তে ভাবমার্গের যে সমন্বয় বোঝায় (খুব সার্থক সমন্বয় নয়), সেখানেও তিনি পৌঁছিতে পারেন নাই।

পত্নীবিয়োগের পরে লিখিত দাম্পত্যরসের অনেক কবিতা "আলেখ্য" ও "ত্রিবেণী" কাব্যে মুদ্রিত হইয়াছে। এগুলির প্রকৃতি ভিন্ন। এতদিন কবির মনে একটি অসমন্বয় ছিল—প্রত্যহ ও শাশ্বতের মধ্যে সমন্বয়ের অভাব। এবারে তাহা যেন দূর হইয়াছে। এমন হইবার কারণ সহজেই অনুমেয়। মৃত্যু প্রত্যহের যবনিকাখানি অপসারণ করিয়াছে—এখন আর দুটি মূর্তি নাই, আছে একটি, অপগত প্রত্যহের বিরাট আকাশে শাশ্বত। বলা যাইতে পারে যে, মৃত্যু বাম হাতে পত্নীকে অপহরণ করিয়া দক্ষিণ হাতে তাঁহার নিঃসপত্ন মূর্তি কবির কল্পনাকে প্রতিষ্ঠিত করিয়া দিয়াছে। বিরহভাস্বর হইয়া উঠিয়া শূন্য মন্দিরে স্বর্ণসীতা স্থাপিত হইয়াছে। রবীন্দ্রনাথেও অনুরূপ পরিবর্তন লক্ষ্য করি। পত্নীবিরহিত রবীন্দ্রনাথের "স্মরণ" কাব্য কলমের কর্তব্যপালনমাত্র। পরবর্তী "শিশু" কাব্যেই অন্তরাশ্রিতা সহধর্মিণীর যথার্থ প্রতিষ্ঠা। পুত্রকন্যার মাতৃবিয়োগের অশ্রুতে পত্নীস্মৃতি নির্মলতর হইয়া কবিচিত্তকে উদ্বোধিত করিয়াছে। বাৎসল্যরসের উজানস্রোতে পত্নীপ্রেমের কালিন্দী নূতন সৌন্দর্যে তরঙ্গিত হইয়া উঠিয়াছে। এমন হওয়াই স্বাভাবিক, কেননা, দাম্পত্যরস ও বাৎসল্যরসের মধ্যে একটি পদের মাত্র ব্যবধান।

১১

দ্বিজেন্দ্রলালের দাম্পত্যরসের কবিতাগুলি দ্বিজেন্দ্র-কাব্যের শ্রেষ্ঠ সম্পদের অন্তর্গত। "আর্যগাথা" হইতে শুরু করিয়া "মন্দ্র" হইয়া "আলেখ্য" ও "ত্রিবেণী"তে আসিয়া পৌঁছিলে দেখা যাইবে যে, তাঁহার এই শ্রেণীর কবিতাগুলিও অন্যান্য শ্রেণীর কবিতার মতই একই নিয়মে বিবর্তিত হইয়াছে। "আর্যগাথা"য় নিষ্কলুষ নিষ্কলঙ্ক বাৎসল্যরস, "মন্দ্র" কাব্যের বাৎসল্যরস আর নিষ্কলুষ নিষ্কলঙ্ক নয়—সেখানে জগতের শুভাশুভ অনুপ্রবিষ্ট হইয়াছে, "আলেখ্য" ও "ত্রিবেণী"তে জগতের শুভাশুভ তেমন নাই, যেমন ব্যক্তিগত দুঃখের, পত্নীবিয়োগের, পুত্র-কন্যার মাতৃ-বিয়োগের দুঃখের জ্বালা। "মন্দ্র" কাব্য রচনাকালে তিনি জগতের শুভাশুভের সঙ্গে, নিত্যের সঙ্গে অনিত্যের যোগসাধনে এমন ব্যস্ত ছিলেন যে, বস্তুর বা ঘটনার নিজস্ব রূপটি প্রায়শ দেখিতে অসমর্থ হইয়াছেন, আর তাহা কাব্যোৎকর্ষের পক্ষে সব সময়ে যে সুফলপ্রসূ হইয়াছে এমন নয়। তবুও উহা কবির একটি সাময়িক বিশেষ দৃষ্টিভঙ্গী। এই দৃষ্টিভঙ্গীর দ্বারা তাঁহার বাৎসল্যরসও রঞ্জিত। কাব্য হিসাবে "আর্যগাথা" ও "মন্দ্র"র পরবর্তী কবিতাগুলিই শ্রেষ্ঠতর। কিন্তু কবির মননবিচারে "মন্দ্র" কবিতা কটিরও নিজস্ব মূল্য আছে—

"আর্যগাথা"র— একি রে তোর ছেলেখেলা
বকি তায় কি সাধে—
যা দেখবে বলবে
'ওমা এনে দে ওমা দে।'
'নেবো নেবো' সদাই কি এ ?
পেলে পরে ফেলে দিয়ে
কাঁদতে গিয়ে হেসে ফেলে
হাসতে গিয়ে কাঁদে।

"মন্দ্রে" পরিণত— কি গো! কে তুমি আবার।
বলি কোথা হতে ?
কি চাও ? কি মনে ক'রে
এ বিশ্ব জগতে ?
এই দ্বন্দ্ব, এই অন্ধ অর্থলোলুপতা,
এই স্বার্থ, এই শাঠ্য, এই মিথ্যা কথা,
এই ঈর্ষা দ্বেষ ভরা নীচ মর্ত্যভূমি
মাঝখানে, বলি, ওগো, কে আবার তুমি

এগুলির সঙ্গে আলেখ্যর ঘুমন্ত শিশু, পুত্রকন্যার বিবাদ, নূতন মাতা, মাতৃহারা, বিপত্নীক প্রভৃতি কবিতা তুলনা করিয়া পড়িলে প্রভেদটা কোথায় ও কী বুঝিতে পারা যাইবে। ইতিমধ্যে কবির জীবনে একটা বৃহৎ পরিবর্তন ঘটিয়া গিয়াছে—পত্নী সুরবালা লোকান্তরিতা। এই ঘটনাটির গুরুত্ব বারংবার স্মরণ করাইয়া দিয়াছি—আবার স্মরণ করাইয়া দেওয়া যাইতে পারে।

১২

বাংলা কাব্যে দ্বিজেন্দ্রলালের দান বিশেষ উল্লেখযোগ্য। তিনি যে কেবল অনেকগুলি উৎকৃষ্ট কবিতা রাখিয়া গিয়াছেন তাহা নয়, একটি নূতন কাব্যরীতির প্রবর্তন করিয়া গিয়াছেন। "মন্দ্র" কাব্যে সেই কাব্যরীতির শ্রেষ্ঠ প্রকাশ। ভাষায়, ছন্দে ও স্বতোবিরুদ্ধ ভাবের সংমিশ্রণ-চাতুর্যে ইহার অভিনবত্ব। তিনি পদ্যকে গদ্যের ব্যবহারিক ক্ষেত্রে টানিয়া নামাইয়াছেন, পদ্যের এই ব্যবহার আমাদের সাহিত্যে নূতন; সে নূতন অভাবিতবেশে দেখা দিয়া চমক লাগাইয়া দিয়াছে; এ যেন রাজরাণী দ্রৌপদীর রাজদাসী সৈরিন্ধ্রীবেশ ধারণ। আর কোন কারণে না হইলেও (অন্য কারণও আছে) শুধু এই অভিনব কাব্যরীতির জন্যই তিনি বাংলা কাব্যে স্থায়িত্ব লাভ করিবেন। কিন্তু তবু যে লোকে কবি দ্বিজেন্দ্রলালকে ভুলিতে বসিয়াছে, তাহার অন্যতম কারণ এ রীতিটি পরবর্তী কাল এখনও গ্রহণ করে নাই। যে পথের তিনি ছিলেন পথিকৃৎ ও একমাত্র পথিক, চলাচলের অভাবে ঘাস গজাইয়া তাহা ঢাকিয়া গিয়াছে। হঠাৎ চোখে না পড়িলেও পথটা লোপ পায় নাই, নূতন পদপাতের অপেক্ষা করিয়া অজ্ঞাতবাস করিতেছে। অনুগামীর মধ্যে পুরোগামী স্থায়িত্ব লাভ করে। দ্বিজেন্দ্রলালের কবিতার অনুগামী নাই।

১৩

আজকাল অনেক উদ্যোগী প্রকাশক প্রাচীন ও অনতিপ্রাচীন বাংলা গ্রন্থ প্রকাশ করিতেছেন। দ্বিজেন্দ্রলালের একটি কাব্যসঙ্কলন প্রকাশ বিশেষ আবশ্যক হইয়া পড়িয়াছে। তাহাতে বাংলা সাহিত্য ও দ্বিজেন্দ্রলালের কাব্যখ্যাতি দুইয়েরই উপকার হইবে। আমার ধারণার কথা গোড়াতেই বলিয়াছি: নাট্যকাররূপে নয়, বিশেষ একটি কাব্যরীতির কবিরূপেই দ্বিজেন্দ্রলালের স্থায়ী প্রতিষ্ঠা পাইবার সম্ভাবনা। প্রস্তাবিত কাব্য-সঙ্কলন সেই সম্ভাবনাকে নিশ্চয়তার কোঠায় আনিয়া দিতে সাহায্য করিবে। আর এই উদ্যোগের ফলে প্রকাশক ক্ষতিগ্রস্ত হইবেন, এমন আশঙ্কা করিবার কিছুমাত্র হেতু নাই।

# কবি রজনীকান্ত সেন

১৮৬৫—১৯১০

অদৃষ্টবিধাতা কোন কোন স্বনির্বাচিত পুরুষের জন্য স্বহস্তে গৌরবের মুকুট প্রস্তুত করিয়া থাকেন, সে মুকুটের উপাদান বেদনার স্বর্ণ ও অশ্রুর মুক্তা। চর্মচক্ষের অভিজ্ঞতায় মনে হয় যে সেই দুঃসহ সৌভাগ্যের ভারে হতভাগ্যের সমস্ত জীবন ও যাবতীয় আশাভরসা পুড়িয়া ছাই হইয়া গেল, তখন বিধাতা যে কী আত্মপ্রসাদ লাভ করেন কে বলিবে। তবে কখনো কখনো বিধাতার মর্মজ্ঞ ব্যক্তির চোখে এ হেন দৃশ্য পড়িলে তিনি প্রকৃত অর্থ বুঝিতে পারেন, তিনি দেখেন যে বিধাতা-পুরুষ মানবাত্মার মহত্ত্বের যাচাই করিয়া লইতেছেন, দেহ ও আত্মার প্রতিদ্বন্দ্বিতায় আত্মার জয় দেখিয়া তাঁহার আনন্দের সীমা-পরিসীমা থাকিতেছে না।

ক্যানসার-রোগাক্রান্ত নিশ্চিতমৃত্যু রজনীকান্তকে দেখিয়া রবীন্দ্রনাথ যে চিঠিখানি লিখিয়াছিলেন, তাহা বিধাতার মর্মগ্রাহিতায় পূর্ণ। রবীন্দ্রনাথ লিখিতেছেন—

"প্রীতিপূর্ণ নমস্কারপূর্বক নিবেদন—সেদিন আপনার রোগশয্যার পার্শ্বে বসিয়া মানবাত্মার একটি জ্যোতির্ময় প্রকাশ দেখিয়া আসিয়াছি। শরীর তাহাকে আপনার সমস্ত অস্থি-মাংস, স্নায়ুপেশী দিয়া চারিদিকে বেষ্টন করিয়া ধরিয়াও কোনোমতে বন্দী করিতে পারিতেছে না, ইহাই আমি প্রত্যক্ষ দেখিতে পাইলাম। মনে আছে, সেদিন আপনি আমার 'রাজা ও রাণী' নাটক হইতে প্রসঙ্গক্রমে নিম্নলিখিত অংশটি উদ্ধৃত করিয়াছিলেন—

এ রাজ্যেতে
যত সৈন্য, যত দুর্গ, যত কারাগার,
যত লোহার শৃঙ্খল আছে, সব দিয়ে
পারে নাকি বাঁধিয়া রাখিতে দৃঢ় বলে
ক্ষুদ্র এক নারীর হৃদয় ?

ঐ কথা হইতে আমার মনে হইতেছিল, সুখদুঃখ-বেদনায় পরিপূর্ণ এই সংসারের প্রভূত শক্তির দ্বারাও কি ছোট এই মানুষটির আত্মাকে বাঁধিয়া রাখিতে পারিতেছে না? শরীর হার মানিয়াছে, কিন্তু চিত্তকে পরাভূত করিতে পারে নাই—কণ্ঠ বিদীর্ণ হইয়াছে, কিন্তু সঙ্গীতকে নিবৃত্ত করিতে পারে নাই—

পৃথিবীর সমস্ত আরাম ও আশা বলিদান হইয়াছে, কিন্তু ভূমার প্রতি ভক্তি ও বিশ্বাসকে ম্লান করিতে পারে নাই। কাঠ যত পুড়িতেছে, অগ্নি আরো তত বেশি করিয়াই জ্বলিতেছে। আত্মার এই মুক্ত স্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে? মানুষের আত্মার সত্য প্রতিষ্ঠা যে কোথায়, তাহা যে অস্থি-মাংস ও ক্ষুধা তৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি। সচ্ছিদ্র বাঁশির ভিতর হইতে পরিপূর্ণ সঙ্গীতের আবির্ভাব যেরূপ, আপনার রোগক্ষত, বেদনাপূর্ণ শরীরের অন্তরাল হইতে অপরাজিত আনন্দের প্রকাশও সেইরূপ আশ্চর্য্য ...

"আপনি যে গানটি [ 'আমায় সকল রকমে ... ] পাঠাইয়াছেন তাহা শিরো-ধার্য্য করিয়া লইলাম। 'সাধ্য' তো আপনার কিছুই অবশিষ্ট রাখেন নাই, সমস্তই তো তিনি নিজের হাতে লইয়াছেন—আপনার প্রাণ, আপনার গান, আপনার আনন্দ সমস্ত তো তাঁহাকেই অবলম্বন করিয়া রহিয়াছে—অন্য সমস্ত আশ্রয় ও উপকরণ তো একেবারে তুচ্ছ হইয়া গিয়াছে। ঈশ্বর যাহাকে রিক্ত করেন, তাঁহাকে কেমন গভীরভাবে পূর্ণ করিয়া থাকেন, আজ আপনার জীবন সঙ্গীতে তাহাই ধ্বনিত হইতেছে ও আপনার ভাব-সঙ্গীত তাহারই প্রতিধ্বনি বহন করিতেছে।"

রবীন্দ্রনাথের পত্র নিশ্চয় মৃত্যুপথযাত্রীকে বৃথা সান্ত্বনা দান নয়, রুগ্ন কবি সম্বন্ধে অবধারিত সত্য। দুরারোগ্য ব্যাধিতে আক্রান্ত কবি যে প্রফুল্লতা, ধীরতা ও শান্তি দেখাইয়াছেন তাহা ভগবানে গভীর বিশ্বাস ব্যতীত সম্ভব নয়। জীবনের আর সব সম্বল যখন ফুরাইয়া যায়, তখন ঐটুকুই হাতে থাকে, যাহার হাতে থাকে সত্যই সে পরম সৌভাগ্যবান। মৃত্যুশয্যায় শয়ান স্যার ওয়াল্টার স্কট জামাতাকে সম্বোধন করিয়া বলিয়াছিলেন--বৎস, এই অবস্থায় উপস্থিত হইলে পবিত্র জীবনের স্মৃতি ছাড়া আর কিছুতেই সান্ত্বনা পাইবে না। 'সকল রকমে কাঙাল' রজনীকান্তও শেষ শয্যায় উপনীত হইয়া একমাত্র পবিত্র জীবনের স্মৃতির উপরে নির্ভর করিয়াই ধীরতা রক্ষা করিতে সক্ষম হইয়াছিলেন। সে সময় হাসপাতালে তাঁহাকে যাঁহারা দেখিয়াছেন তাঁহারাই রবীন্দ্রনাথের মত মুগ্ধ বিস্ময় অনুভব করিয়াছেন। কান্তকবি স্বদেশী গানের কবি, হাসির গানের কবি, আবার ভক্তি-সঙ্গীতের কবি। কিন্তু জীবনের দুর্বহ শেষ কটি মাস প্রমাণ করিয়া দিল তাঁহার যথার্থ শক্তি কোথায়। ঐ ভক্তির মূল অস্তিত্বের গভীরে নিহিত ছিল বলিয়াই কবিকে খাড়া করিয়া রাখিয়াছিল, তুলনায় সামান্য আঘাতে অনেক অন্তঃসারশূন্য মহীরুহ ভাঙিয়া

পড়ে। দুর্বহ অন্তিম এই কয়টি মাসকেই তাঁহার জীবনের অক্ষয় কীর্তি বলিয়া বর্ণনা করিয়াছি। কী প্রয়োজন ছিল এই কণ্টক-মুকুটের? বিধাতা বোধ হয় মাঝে মাঝে নিজের সৃষ্টির শক্তি যাচাই করিয়া দেখেন।

২

"পাবনা জেলার সিরাজগঞ্জ মহকুমার ভাঙ্গাবাড়ী গ্রামে সম্ভ্রান্ত বৈদ্য বংশে ১৮৬৫ সনের ২৬শে জুলাই (১২৭২, ১২ই শ্রাবণ) বুধবার রজনীকান্তের জন্ম হয়। তাঁহার পিতা গুরুপ্রসাদ সেন তখন কাটোয়ার মুনসেফ।"

রজনীকান্ত মূলতঃ পাবনার অধিবাসী হইলেও রাজসাহীর লোক বলিয়াই পরিচিত ছিলেন, তিনি নিজেও সেইরূপ মনে করিতেন। তাঁহার জ্যেষ্ঠতাত গোবিন্দনাথ সেন রাজসাহীর খ্যাতনামা উকিল ছিলেন সেই সূত্রে রাজসাহী তাঁহার আপন স্থান হইয়া পড়িল। কালক্রমে তিনি রাজসাহীর প্রধান অলঙ্কারে পরিণত হইলেন।

রজনীকান্ত প্রভূত মেধার অধিকারী হওয়া সত্ত্বেও স্কুল-কলেজের পাঠে কখনও মনোযোগী ছিলেন না—তাই পরীক্ষাগুলি কোনক্রমে পাস করিয়া রাজসাহী শহরে ওকালতি ব্যবসা শুরু করিলেন।*

ওকালতি আরম্ভ হইল, সেই সঙ্গে আরম্ভ হইল প্রবল সাহিত্যসাধনা। একটা পেশা, অন্যটা নেশা। নেশার কাছে পেশা পারিবে কেন? এই বিসদৃশ অবস্থা সম্বন্ধে তিনি দিঘাপতিয়ার কুমার শরৎকুমারকে লিখিতেছেন—

"কুমার, আমি আইন-ব্যবসায়ী, কিন্তু আমি ব্যবসায় করিতে পারি নাই। কোন্ দুর্লঙ্ঘ্য অদৃষ্ট আমাকে ঐ ব্যবসায়ের সহিত বাঁধিয়া দিয়াছিল কিন্তু আমার চিত্ত উহাতে প্রবেশ লাভ করিতে পারে নাই। আমি শিশুকাল হইতে সাহিত্য ভালবাসিতাম, কবিতার পূজা করিতাম, কল্পনার আরাধনা করিতাম। আমার চিত্ত তাই লইয়া জীবিত ছিল।"

মধুসূদনও এই রকমটি লিখিলে লিখিতে পারিতেন। ওকালতির সাহায্যে

| | | |
|---|---|---|
| * ১৮৮৩ | এন্ট্রান্স, তৃতীয় বিভাগ | কুচবিহার জেনকিন্স স্কুল, ১৭ বৎসর বয়স |
| ১৮৮৫ | এফ. এ. দ্বিতীয় বিভাগ | রাজসাহী কলেজ |
| ১৮৮৯ | বি. এ. | সিটি কলেজ |
| ১৮৯১ | বি. এল. দ্বিতীয় বিভাগ | সিটি কলেজ |

সাহিত্য ও সঙ্গীতের উৎস অবলম্বন করিয়া তিনি দিনগত পাপক্ষয় করিতে লাগিলেন।

এই সময়ে ঐতিহাসিক ও সাহিত্যরসিক অক্ষয়কুমার মৈত্রেয়র সহিত তাঁহার ঘনিষ্ঠ বন্ধুত্ব জন্মে। তিনিও রজনীকান্তের মত অন্য জেলার লোক হইয়াও রাজসাহীর অধিবাসী বলিয়া পরিচিত। অক্ষয়কুমার পেশায় উকিল, নেশায় প্রত্নতত্ত্ববিদ্‌, তার উপরে সাহিত্যিক। তাঁহার কাছে উৎসাহ ও প্রশ্রয় পাইয়া রজনীকান্ত সাফল্যের পথে চলিলেন। এই রাজসাহী শহরেই আর দুইজন ব্যক্তির সহিত তাঁহার পরিচয় ঘটে, যাঁহাদের প্রভাব অল্পাধিক পরিমাণে তাঁহাকে প্রভাবিত করিয়াছিল। তাঁহারা দ্বিজেন্দ্রলাল রায় ও জলধর সেন।

রাজসাহীতে আসিয়া স্থায়ীভাবে বসিবার সঙ্গেই রজনীকান্ত রাজসাহী শহরের 'উৎসবরাজে' পরিণত হইলেন। সাহিত্যসভা, গানের মজলিশ, লাইব্রেরী, সাহিত্য-সম্মিলন, সর্বত্র রজনীকান্তকে চাই। বিশিষ্ট ব্যক্তিদের বিদায় বা সংবর্ধনা-সভায় গান লিখিয়া দিতে রজনীকান্তকে চাই।

"এক রবিবারে রাজসাহীর লাইব্রেরিতে কিসের জন্য যেন একটা সভা হইবার কথা ছিল। রজনী বেলা প্রায় তিনটার সময় অক্ষয়ের (মৈত্রেয়) বাসায় আসিল। অক্ষয় বলিল, 'রজনীভায়া, খালি হাতে সভায় যাইবে। একটা গান বাঁধিয়া লও না।' রজনী যে গান বাঁধিতে পারিত, তাহা আমি জানিতাম না, আমি জানিতাম, সে গান গাহিতে পারে। আমি বলিলাম, 'এক ঘণ্টা পরে সভা হইবে, এখন কি আর গান বাঁধিবার সময় আছে?' অক্ষয় বলিল, 'রজনী একটু বসিলেই গান বাঁধিতে পারে।' রজনী অক্ষয়কে বড় ভক্তি করিত। সে তখন একখানি চেয়ার টানিয়া অল্পক্ষণের জন্য চুপ করিয়া বসিয়া থাকিল। তাহার পরেই কাগজ টানিয়া লইয়া একটা গান লিখিয়া ফেলিল। আমি তো অবাক। গানটা চাহিয়া লইয়া পড়িয়া দেখি, অতি সুন্দর রচনা হইয়াছে। গানটি এখন সর্বজন-পরিচিত—

তব, চরণ-নিম্নে, উৎসবময়ী শ্যাম-ধরণী সরসা।"

—জলধর সেন

অকালে অকস্মাৎ যে-কোন উপলক্ষ্যে গান বাঁধিয়া দিতে ও গান গাহিয়া আসর মাত করিতে রজনীকান্তকে চাই। ক্রমে তিনি রাজসাহীর আনন্দ, উৎসাহ, প্রাণ হইয়া উঠিলেন। এমন লোককে 'উৎসবরাজ' বলিয়া বোধ করি অন্যায় করি নাই।

এইভাবে সাহিত্য, সঙ্গীত এবং ওকালতির নেশায় পেশায় যখন তাঁহার জীবন চলিতেছিল এমন সময়ে ১৯০৯ সালের গ্রীষ্মকালে তাঁহার গলায় ক্যানসার রোগ দেখা দিল। এবারে শুরু হইল তাঁহার জীবনমরণের দ্বন্দ্ব, আরম্ভ হইল দুরূহ সৌভাগ্যের মুকুটধারণের পালা।

জীবনের শেষ কয় মাস মেডিকেল কলেজে কাটাইয়া দীর্ঘ দেড় বৎসর রোগ-ভোগের পর ১৯১০ সালের ১৩ই সেপ্টেম্বর রজনীকান্ত সাধনোচিত ধামে প্রস্থান করিলেন।

মেডিকেল কলেজে বাসকালে দেশের ছোট বড় অসংখ্য লোকের যে স্নেহ-করুণা তাঁহার উপরে বর্ষিত হইয়াছিল তাহাতে বুঝিতে পারা যায় যে কান্তকবির রচনা দেশের মনকে ব্যাপক ভাবে স্পর্শ করিয়াছিল, তিনি যে লিখিয়াছিলেন—

'ভাবিতাম আমি লিখি বুঝি বেশ
আমার সঙ্গীত ভালোবাসে দেশ'

তাহা আদৌ অলীক বা অত্যুক্তি নয়। কাশিমবাজারের মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী, দিঘাপতিয়ার কুমার শরৎকুমার রায় প্রভৃতি ভূস্বামীগণ, মধ্যবিত্তসম্প্রদায়ের ব্যবসায়ী, সমব্যবসায়ী ও বন্ধুগণ, মেডিকেল কলেজের চিকিৎসক ও শিক্ষার্থীগণ সকলেই নিজ নিজ সাধ্যানুসারে মৃত্যুপথযাত্রীর পথ সুগম ও দুশ্চিন্তা লাঘব করিতে চেষ্টা করিয়াছিলেন। আর এ সহৃদয়তা তাঁহার মৃত্যুর সঙ্গেই অবসিত হয় নাই। প্রথমোক্ত দুই মহানুভব ব্যক্তির বদান্যতা স্বর্গত কবির অনাথ পরিবারবর্গকে পরিত্যাগ করে নাই। লক্ষ্মী সরস্বতীর কলহ সর্বথা সত্য নয়।

৩

রজনীকান্তের সাহিত্যসৃষ্টির পরিমাণ খুব বেশী নহে। মৃত্যুর পূর্বে তিনখানি এবং মৃত্যুর পরে পাঁচখানি পুস্তক প্রকাশিত হইয়াছিল।*

তাঁহার সমস্ত রচনাই পদ্যে, তাহার অধিকাংশই আবার গীত। গীত বা গীতিকবিতাকেই তাঁহার প্রতিভার প্রধান বাহন বলা যাইতে পারে।

তাঁহার রচিত গানগুলি সাধারণতঃ তিন শ্রেণীর, ভক্তিমূলক, স্বদেশী গান ও হাসির গান। অমৃত ও সদ্ভাব-কুসুম গান নয়, নীতিকবিতা, কবির স্বীকৃতি অনুসারে রবীন্দ্রনাথের কণিকার আদর্শে রচিত।

---

* ১. বাণী (কাব্য)। ১৯০২
২. কল্যাণী (কাব্য)। ১৯০৫

লেখকের বহুবিধ প্রবণতার মধ্যে মুখ্য ও গৌণে প্রভেদ করা সমালোচকের একটি প্রধান কর্তব্য। গোড়াতে এই ভাগটা করিয়া লইলে পরিণামে অনেক ভুল বোঝার হাত হইতে নিষ্কৃতি পাওয়া যায়।

রচনার উৎকর্ষ ও পরিমাণ হিসাব করিলে স্বীকার করিতে হয় যে ভক্তিমূলক গানেই কবির প্রতিভার প্রকৃষ্টতম প্রকাশ, ইহাই তাঁহার মুখ্য প্রবণতা। স্বদেশী গান, হাসির গান ও নীতিকবিতা তুলনায় গৌণ। গৌণের বিচার আগে সারিয়া লওয়া যাইতে পারে স্বভাবতই তাহা সংক্ষিপ্ত হইবে।

রাজসাহীতে দ্বিজেন্দ্রলালের সহিত পরিচয় রজনীকান্তকে হাসির গান রচনায় প্রেরণা দেয়, স্পষ্টতঃ এখানে দ্বিজেন্দ্রলালের হাসির গান তাঁহার আদর্শ। সাহিত্যে হাসির সীমানা কালে কালে ও দেশে দেশে বদল হইয়া থাকে। এক দেশ যে বিষয়কে হাস্যকর মনে করে অন্য দেশ তাহা নাও করিতে পারে এক যুগ যে বিষয়কে হাস্যকর মনে করে অন্য যুগ তাহা না করিতেও পারে। দ্বিজেন্দ্রলালের হাসির গানের জৌলুস এক সময়ে যেমন ছিল এখন আর তেমন নাই। যুগান্তরে রুচির বদল হইয়াছে, সে যুগের তুলনায় বর্তমান কাল কিছু গম্ভীর ও আত্মসচেতন হইয়া পড়িয়াছে—সাহিত্যে হাস্য এখন সম্পূর্ণ taboo না হইলেও তাহার স্থান এখন সঙ্কীর্ণ। রজনীকান্তের হাসির গান সম্বন্ধেও এ কথা সম্পূর্ণ প্রযোজ্য। দ্বিজেন্দ্রলাল বা রজনীকান্ত কাহারও হাসির গান এখন বড় শুনিতে পাওয়া যায় না। তবে পুনরায় যুগান্তরে যে হাসির গানের আদর বাড়িবে না এমন বলা যায় না। দুইজনের হাসির গানের মধ্যে তুলনা করিলে বলা চলে যে, দ্বিজেন্দ্রলালের হাসির গানে সংখ্যা ও বৈচিত্র্য অধিক হইলেও উৎকর্ষে রজনীকান্তের হাসির গান ন্যূন নহে। তাঁহার হাসির গান মূলে দ্বিজেন্দ্রলালের দ্বারা প্রভাবিত ও প্রেরণাপ্রাপ্ত হওয়া সত্ত্বেও এক জায়গায় রজনীকান্তের জিত—তাহার হাসিতে

৩. অমৃত (নীতিকবিতা)। ১৯১০

মৃত্যুর পরে প্রকাশিত

৪. আনন্দময়ী (আগমনী ও বিজয়াসঙ্গীত) ১৯১০

৫. বিশ্রাম (কাব্য)। ১৯১০

৬ অভয়া (কাব্য)। ১৯১০

৭. সদ্ভাব-কুসুম (নীতিকবিতা)। ১৯১৩

৮ শেষ দান (কাব্য)। ১৯২৭

করুণায় যেমন মাখামাখি দ্বিজেন্দ্রলালের তেমন নয়। দ্বিজেন্দ্রলালের হাসির গান যদি শুষ্ক শীতের বাতাস হয়, রজনীকান্তের হাসির গান বর্ষার জলভারাক্রান্ত পূবে বাতাস।

৪

স্বদেশী যুগে স্বদেশী গান লেখেন নাই এমন বাঙালী কবি বোধ হয় ছিলেন না। রজনীকান্তও লিখিয়াছেন। এ ক্ষেত্রে সবচেয়ে প্রবল প্রভাবটা সেই যুগের হাওয়ার, তার পরেই রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলালের। রজনীকান্তের স্বদেশী গানে অগ্রজ কবিদ্বয়ের প্রভাব অত্যন্ত স্পষ্ট।

রবীন্দ্রনাথের স্বদেশী গান সর্বত্র লিরিক্যাল, গানের সীমানা ত্যাগ করিয়া বক্তৃতার সীমানায় কখনও পদার্পণ করে নাই। দ্বিজেন্দ্রলালের স্বদেশী গান সর্বত্র oratorical, তাহা যেন গানে বক্তৃতা। এগুলির তৎকালীন জনপ্রিয়তার মূল এখানে, বক্তৃতার প্রেরণা যেমন সহজ, গানের প্রেরণা তেমন নয়। আবার এগুলির বর্তমান অনাদরের মূলও এখানে, বক্তৃতা যত শীঘ্র পুরাতন হয় গান তেমন হয় না। এখন রজনীকান্তের স্বদেশী গানে এ দুটি গুণই দেখিতে পাওয়া যায়।

মায়ের দেওয়া মোটা কাপড়
মাথায় তুলে নেরে ভাই
দীন দুখিনী মা যে মোদের
তার বেশী আর সাধ্য নাই—

এ রচনার ছাঁচ লিরিক্যাল, সুরে গীত না হইলেও এ গান।

আবার—

রাম-যুধিষ্ঠির ভূপ-অলঙ্কৃত,
অর্জুন ভীম্ম শরাসন টঙ্কৃত,
বীর প্রতাপে চরাচর শঙ্কিত।

এ রচনা "মিশ্র পরোজ-কাওয়ালী" রাগিণীতে গীত হইলেও লিরিক নয়, বক্তৃতা।

দ্বিজেন্দ্রলালের স্বদেশী গানের আদর যে কমিয়াছে, স্বদেশী যুগের অবসান তাহার কারণ নয়—উহার বক্তৃতাত্মক ছাঁচটাই কারণ। ঐ একই কারণে রজনীকান্তের স্বদেশী গানের সে আদর আর নাই, কাল ও ছাঁচ দুই-ই চিরকালীন সমাদরের অন্তরায়।

৫

রজনীকান্তের নীতিকবিতাগুলির বর্তমান অনাদরের কারণ বুঝিতে পারি না। এগুলি স্পষ্টতঃ (কবি কর্তৃক স্বাকৃ'ও বটে) কণিকার আদর্শে লিখিত হইলেও ইহারা সরসতায়, ভূয়োদর্শনে ও মৌলিকতায় 'কণিকা'র অনুজ। খুব সম্ভব অনাদরের কারণ হইতেছে সাধারণ ভাবে রজনীকান্তের কাব্য সম্বন্ধে পাঠকের অবহেলা ও বিস্মৃতি। কবির ভক্তিসঙ্গীতগুলির পরেই, হাসির গান ও স্বদেশী গানের উপরে, নীতিকবিতাগুলির আসন।

৬

বাংলাদেশের ভক্তিসাধনার একটি নিজস্ব ধারা আছে, বহুকালের প্রাচীন এই ধারা। এই ভক্তিসাধনার প্রকৃতি হইতেছে ভগবানের কাছে আত্মসমর্পণ। আত্মসমর্পিত-প্রাণ ভক্তকে ভগবানের অপার করুণা রক্ষা করে, দুর্গম পথে চালনা করে এবং শেষ পর্যন্ত চরম সার্থকতায় পৌঁছাইয়া দেয়। প্রধানতঃ সঙ্গীতে ভক্ত আত্মনিবেদন করিয়া থাকে। সঙ্গীত এখানে মন্ত্রের স্থান অধিকার করিয়াছে, তাই দেখিতে পাই ভক্তিসাধনার সমান্তরালে একটি সঙ্গীতের প্রবাহ সৃষ্টি হইয়াছে। বৈষ্ণব পদাবলী, শাক্ত পদাবলী, বাউল ও অন্যান্য লোকসঙ্গীত—সমস্তই এই ধারার অন্তর্গত। ব্রহ্মসঙ্গীত ও রবীন্দ্রনাথের ধর্মসঙ্গীতকেও এই ধারার অন্যতম রূপ বলিয়া গ্রহণ করা যাইতে পারে।

রজনীকান্তের কান্তপদাবলীও এই ভক্তিসঙ্গীতধারার অন্তর্গত। ভক্ত ও ভগবান্ সম্পর্কিত নূতন কোন তত্ত্ব বা পন্থা তিনি উদ্ভাবন করেন নাই, বোধ করি ভক্তির প্রকৃতি এই যে তত্ত্ব বা নূতন পন্থার দিকে তাহা ঝোঁকে না, চোখ বুজিয়া আত্মসমর্পণ করিয়া কৃতার্থ হয়। কাজেই কান্তপদাবলীর তাত্ত্বিক ভিত্তি আলোচনা নিরর্থক। ভক্তির অকৃত্রিমতাই উহার প্রধান সম্পদ।

বাণী ও কল্যাণী হইতে অনেক পদ উদ্ধার করিয়া বিষয়টি প্রমাণ করা যায়। কিন্তু তাহার প্রয়োজন আছে মনে করি না। ভক্তির মূলে আছে বিশ্বাস বিশ্বাস না থাকিলে ভক্তি সম্ভব নয়। কাজেই তাঁহার বিশ্বাসদ্যোতক সঙ্গীতের সংখ্যাও প্রচুর।

কেন বঞ্চিত হব চরণে?
আমি, কত আশা ক'রে ব'সে আছি,
পাব জীবনে, না হয় মরণে।

কিংবা—

তুমি অরূপ স্বরূপ, সগুণ নির্গুণ,
দয়াল ভয়াল হরি হে ;
আমি কিবা বুঝি, আমি কিবা জানি,
আমি কেন ভেবে মরি হে।···
তাই বলে ডাকি যাহা প্রাণ চায়
ডাকিতে ডাকিতে হৃদয় জুড়ায়—

ইহাই তাঁহার ভক্তির অন্তর্নিহিত কথা। বিশ্বাস ও ভক্তি প্রাণে থাকিলে ভক্তের সংসার-পথ সুগম হইয়া আসে, তখন মৃত্যুতেও সে অনায়াসে বলিতে পারে—

তোমারি দেওয়া প্রাণে তোমারি দেওয়া দুঃখ।···
তোমারি দেওয়া নিধি, তোমারি কেড়ে নেওয়া,

তখন মৃত্যুকেও 'তোমার রসাল নন্দন' বলিয়া মনে হয়।

কান্ত কবির ভগবদ্বিশ্বাসে এতটুকু ক্লান্তিমত্তা ছিল না বলিয়াই তিনি দুর্বহ পীড়ার অন্তিম মাস কয়েকটি গৌরব-কিরীটের মত অনায়াসে শিরে বহন করিতে সক্ষম হইয়াছিলেন।

এ কথা বলিলে কুটিল ভবিষ্যদ্বাণী উচ্চারণ করিবার দায়িত্ব গ্রহণ করা হইবে না যে, কান্তকবির ভক্তিসঙ্গীতগুলি বাংলা ভক্তিপদাবলীর জাহ্নবীতে যে একটি চির সলিলা উপনদীরূপে যুক্ত হইয়া আমাদের মানসিক সম্পদকে চিরদিনের জন্য বাড়াইয়া দিয়াছে তাহা অবিনশ্বর।*

* এই প্রবন্ধরচনায় ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কৃত সাহিত্যসাধক-চরিতমালার অন্তর্গত রজনীকান্ত সেন পুস্তিকার সাহায্য পাইয়াছি।

# কবি প্রিয়ম্বদা দেবী

১৮৭১-১৯৩৫

প্রিয়ম্বদা দেবীর কবিতাগুলি এমন সহজ স্বচ্ছ, এমন অনাড়ম্বর, বিধবার দেহের মত সেগুলি এমন নিরলংকার যে প্রথম অনভ্যস্ত দৃষ্টিতে সেগুলিকে অকিঞ্চিৎকর মনে হওয়া বিচিত্র নয়। শরৎকালের প্রভাতে ঘাসের মধ্যে মুক্তা ছড়াইয়া থাকিলে অধিকাংশ লোকেই শিশিরভ্রমে সেদিকে দৃক্‌পাত মাত্র করিবে না বলিয়া আশঙ্কা। প্রিয়ম্বদা দেবীর কবিতাগুলির দিকেও এ পর্যন্ত পাঠকসাধারণ ফিরিয়া তাকায় নাই, শিশিরসঞ্চয়ী ঘাসের মধ্যে মুক্তার মত এই ক্ষুদ্রকায় নিটোল কাব্যকণাগুলি সম্পূর্ণ অনাদৃত রহিয়া গিয়াছে।

শিল্পগত স্বচ্ছ অনাড়ম্বরতার প্রতিশোধক হইতে পারিত, প্রিয়ম্বদা দেবীর কবিতার সংখ্যা যদি যথেষ্ট হইত। সংখ্যাগত প্রাচুর্য শিল্পগত লঘুতার পরিপূরক। কিন্তু সেদিকেও আশা করিবার বিশেষ-কিছু নাই, পুস্তকাকারে প্রকাশিত তাঁহার কবিতাগুলি নিতান্তই মুষ্টিমেয়। পাঠকসাধারণের দৃষ্টি আকর্ষণ না করিবার ইহাও একটা হেতু।

ম্যাথু আর্নল্ডের কবিতার আলোচনা উপলক্ষে একজন লেখক বলিয়াছেন যে, ভিক্টোরীয় যুগের শ্রেষ্ঠ কবিদের সঙ্গে আর্নল্ডের স্থান, তবে যে তাঁহার আসন সংকীর্ণ বলিয়া মনে হয় তার কারণ আর কিছুই নয়, তাঁহার কবিতার পরিমাণ অপ্রচুর, টেনিসন ব্রাউনিং বা সুইনবার্নের স্তূপীকৃত কীর্তির পাশে আর্নল্ডের কবিকৃতি নিতান্তই অকিঞ্চিৎকর দেখায়। বিশিষ্ট ক্ষমতাসম্পন্ন কবিরা নূতন পথ রচনা করিয়া অবতীর্ণ হন, পথটা অপরিচিত বলিয়া কবির বিরুদ্ধে পাঠকের মনে প্রথমে একটা প্রতিকূলতা থাকে, সেই প্রতিকূলতা কাটিয়া রচনার সহিত পরিচয়ের ঘনিষ্ঠতায় অনুকূলতা আনে, প্রাচুর্য সেই ঘনিষ্ঠতায় অবকাশ দেয়। কিন্তু রচনার পরিমাণ স্বল্প হইলে ঘনিষ্ঠতার অভাবে কবির সম্বন্ধে পাঠকের সুবিচার করিবার সুযোগ ঘটিয়া ওঠে না, অর্থাৎ পাঠকে ধারের সঙ্গে ভার চায়, আর্নল্ডের কবিকৃতিতে ধার যথেষ্ট, কিন্তু ভারের অভাব। টেনিসন ব্রাউনিং প্রভৃতি ধারে-ভারে পাঠকের মনে কাটিয়া বসিয়াছেন, ভারের অভাবে আর্নল্ড পাঠক-হৃদয়ে আপন প্রাপ্য স্থানটি হইতে বঞ্চিত আছেন।

প্রিয়ম্বদা দেবীর কাব্যেও ভারের অভাব। একে তাঁহার শিল্পের মধ্যে এমন-

কিছু আছে পাঠকের পক্ষে যাহার ধারণা করা কঠিন, তার উপরে পরিমাণের লঘুতা, দুয়ে মিলিয়া তাঁহার কবিতার উপেক্ষার আসর বেশ প্রশস্ত করিয়া গড়িয়াছে।

আরও একটি বিষয়। তাঁহার কবিতা কেবল পরিমাণে সামান্য নয়, শিল্পে স্বচ্ছ সহজ নয়, আকৃতিতেও অধিকাংশই অতিশয় স্বল্প। তাহার বেশির ভাগ কবিতাই চোদ্দ বা আঠারো ছত্রের বেশি নয়, পঁচিশ ছত্রের কবিতা অল্পই আছে, আট দশ-চার ছত্রের কবিতার সংখ্যাও প্রচুর আকারের এই ক্ষুদ্রতাও তাঁহার কবিতার স্বমর্যাদাপ্রাপ্তির পক্ষে একটি অন্তরায় হইয়াছে বলিয়া আমার বিশ্বাস। আকৃতির দৈর্ঘ্য একরকমের ভার, উহাতে পাঠকের বিশ্বাস জন্মাইয়া দেয়। পাঠকে মনে করে, এত দীর্ঘ যখন নিশ্চয় কিছু বস্তু আছে। নিছক আকৃতির দাবিতেই বৃত্রসংহার-কাব্য আজও বয়স্ক পাঠকসমাজে টিকিয়া আছে। আকারে ছোট হইলে সংখ্যা দ্বারা পূরণ করিয়া লইতে হয়, বৈষ্ণবপদগুলিও ছোট, কিন্তু সংখ্যার বাহুল্যে ছোটকে আর ছোট মনে হয় না। শিল্পগত স্বচ্ছতা, সংখ্যার অল্পতা এবং আকৃতির হ্রস্বতা তিনই প্রিয়ম্বদা দেবীর কাব্যের স্বমর্যাদাপ্রাপ্তির পক্ষে অন্তরায়। সাধারণ পাঠকসমাজে তিনি সম্পূর্ণ উপেক্ষিত, বিশেষজ্ঞ পাঠকেও তাঁহাকে বিশেষভাবে জানেন এমন মনে হয় না, তাঁহার কবিতার রসজ্ঞ পাঠকের সংখ্যা তাহার কবিতার চেয়েও অপ্রচুর। মানুষের বিচারে যেমনি হোক, বিধাতা একদিকে কৃপণতা করিয়া আর এক দিকে পুরাইয়া দেন। প্রিয়ম্বদা দেবী এমন অপ্রত্যাশিতভাবে এমন এক স্থান হইতে তাঁহার কাব্যের স্বীকৃতি লাভ করিয়াছেন যে, আর কোন বাঙালী লেখকের পক্ষে তাহা সম্ভব নাই। রবীন্দ্রনাথ নিজের একখানি কাব্যগ্রন্থে নিজের কবিতাভ্রমে প্রিয়ম্বদা দেবীর পাঁচটি কবিতাকে স্থান দিয়াছিলেন। ইহাতে প্রমাণ হয় যে, অন্তত উক্ত কবিতা কয়টি রবীন্দ্রনাথের রস-বিচারের মাপকাঠিতে পাশ-মার্ক পাওয়া। এই সান্ত্বনায় সাধারণ পাঠকের জয়ধ্বনির অভাব পূরণ করিয়া দেয়। প্রিয়ম্বদা দেবীর ক্ষোভের কারণ থাকা উচিত নয়।

পূর্বোক্ত ইতিহাসটুকু সবিস্তারে বর্ণনা করা যাইতে পারে—

"কবিতা কয়টি যে আমারই সেও আমি স্বীকার ক'রে নিলেম। প'ড়ে বিশেষ তৃপ্তি বোধ হল। মনে হল ভালোই লিখেছি। পড়ে দেখলাম—

তোমারে ভুলিতে মোর হল না যে মতি
এ জগতে কারো তাহে নাই কোনো ক্ষতি।
আমি তাহে দীন নহি, তুমি নহ ঋণী,
দেবতার অংশ তাও পাইবেন তিনি।

নিজের লেখা জেনেও আমাকে স্বীকার করতে হল যে ছোটর মধ্যে এই কবিতাটি সম্পূর্ণ ভ'রে উঠেছে। পেটুক-চিত্ত পাঠকের পেট ভরাবার জন্যে একে পঁচিশ-ত্রিশ লাইন পর্যন্ত বাড়িয়ে তোলা যেতে পারত, এমন কি, একে বড় আকারে লেখাই এর চেয়ে হত সহজ। কিন্তু লোভে পড়ে একে বাড়াতে গেলেই একে কমানো হত। তাই নিজের অলুব্ধ কবিবুদ্ধির প্রশংসাই করলেম।

"তার পর আর-একটা কবিতা—

ভোর হতে নীলাকাশ ঢাকে কালো মেঘে
ভিজে ভিজে এলোমেলো বায়ু বহে বেগে
কিছুই নাহি যে হায় এ বুকের কাছে
যা কিছু আকাশে আর বাতাসেতে আছে।

আবার বললেম শাবাশ। হৃদয়ের ভিতরকার শূন্যতা বাইরের আকাশ-বাতাস পরিপূর্ণ করে হাহাকার করে উঠছে, এ কথাটা এত সহজে এমন সম্পূর্ণ করে বাংলা সাহিত্যে আর কে বলেছে? ওর উপরে আর-একটি কথাও যোগ করবার জো নেই। ক্ষীণদৃষ্টি পাঠক এতটুকু ছোট কবিতার সৌন্দর্য দেখতে পাবে না জেনেও আমি যে নিজের লেখনীকে সংযত করে দিলাম এজন্য নিজের মনে মনে বলতে হল ধন্য।

"তার পর আর-একটি কবিতা—

আকাশে গহন মেঘে গভীর গর্জন.
শ্রাবণের ধারাপাতে প্লাবিত ভুবন।
কেন এতটুকু নাম সোহাগের ভরে
ডাকিলে আমায় তুমি? পূর্ণ নাম ধরে
আজি ডাকবার দিন, এ হেন সময়
শরম সোহাগ হাসি কৌতুকের নয়।
আঁধার অম্বর পৃথ্বী, পথ চিহ্নহীন,
এল চিরজীবনের পরিচয়-দিন।

'মানসী' লেখবার যুগে, সে আজকের কথা নয়, এই ভাবেরই দু-একটি কবিতা লিখেছিলেম বলে মনে পড়ে। কিন্তু কোন অণিমাসিদ্ধি দ্বারা ভাবটি তবু আকারেই সম্পূর্ণ হয়ে প্রকাশ পেয়েছে।

"আর-একটি ছোট কবিতা—

প্রভু তুমি দিয়েছ যে-ভার
যদি তাহা মাথা হতে
এই জীবনের পথে
নামাইয়া রাখি বার বার—
জেনো তা বিদ্রোহ নয়,
ক্ষীণ শ্রান্ত এ হৃদয়,
বলহীন পরান আমার।

লেখাটি একেবারেই নিরাভরণ বলেই এর ভিতরকার বেদনা যেন বৃষ্টিক্লান্ত জুঁইফুলটির মত ফুটে উঠেছে।

"আমি বিশেষ তৃপ্তি এবং গর্বের সঙ্গেই এই কবিতা-কয়টি অ্যালুমিনিয়মের পাতের উপরে স্বহস্তে নকল করে নিলেম। যথাসময়ে অন্যান্য কবিতিকার সঙ্গে এ-কয়টিও আমার 'লেখন' নামধারী গ্রন্থে প্রকাশিত হয়ে গেল।"

ইহার পরে পাঠকসাধারণ যদি জয়ধ্বনি না জানায় তবে কি বিশেষ ক্ষতি আছে? এমন অভাবিত প্রশংসা কয়জন কবির ভাগ্যে জুটিয়াছে?

আগেই বলিয়াছি যে প্রিয়ম্বদা দেবীর অধিকাংশ কাব্য আকারে ক্ষুদ্র। শুধু তাই নয়, কবিতাগুলির মধ্যে এমন-একটি সর্বাঙ্গীণ সম্পূর্ণতা আছে যাহা লিরিক কবিতার চেয়ে এপিগ্রাম জাতীয় কবিতার স্বভাবসংগত। লিরিক কবিতার ভাবোচ্ছ্বাস প্রকাশের জন্য একটুখানি বিস্তারের আবশ্যক, এপিগ্রামে ঠিক তাহার বিপরীত। এপিগ্রামের সংহত, সংযত কঠিনতা সাধারণের পক্ষে উপলব্ধি সহজ নয়। 'পেটুক-চিত্ত পাঠকের পেট' তাহাতে ভরে না, আর এপিগ্রামের নিরাভরণ সৌন্দর্য অনেক সময়েই প্রাকৃত জনের মুগ্ধদৃষ্টি আকর্ষণ করিতে অক্ষম। এও একটা কারণ যেজন্য প্রিয়ম্বদা দেবীর কাব্য অনাদৃত রহিয়া গিয়াছে। এপি-গ্রামধর্মী কয়েকটি কবিতা এখানে উদ্ধার করিয়া দিতেছি—

তোমারে ফিরায়ে যদি দেন আরবার
দেবতারে দিতে পারি সর্বস্ব আমার,
তুমি যে সর্বস্ব মোর তাই বড় ভয়
শপথ রাখিতে শক্তি হয় কি না হয়।

আর-একটি—

দুর্বল, বুঝেছি তোর হৃদয়ের কথা,
দুর্লভ হারায়ে গেছে তাই শুধু ব্যথা ?
আর কেহ পাছে তারে খুঁজে ফিরে পায়
তাই তোর এত ভয়, এত হায় হায় !

আরও একটি—

উভয়ে সমান মম সুখ দুঃখ আর
তুমি মোর দুঃখ, তুমি সুখ সে আমার,
তুমি চির-বরণীয়, তাই এ অন্তরে
সুখ-দুঃখে বুঝিয়াছি তুল্য সমাদরে।

আবার একটি—

সুখ শুধু একটুকু অংশ জীবনের,
প্রিয়জন সর্বস্ব তাহার ;
সুখ গেলে এ জীবনে তবু দিন কাটে
প্রিয় গেলে প্রাণে বাঁচা ভার।

এমন আরও অনেক উদ্ধার করা যাইতে পারে।

লিরিকের উদ্ভব হৃদয়ে, সুখ-দুঃখের বেদনায়, এপিগ্রামের উদ্ভব মস্তিষ্কে, ভাল-মন্দের বিচারে ; হৃদয়ের সঞ্চিত বেদনা ছাড়া পাইয়া লিরিকে বিস্তারিত হইয়া যায় ; ভাল-মন্দের বিচার সংহত হইয়া এপিগ্রামে দানা বাঁধিয়া ওঠে : লিরিক নীহারিকা, এপিগ্রাম নক্ষত্র। একই কারণ সাগর হইতে দুয়ের সৃষ্টি হইলেও কার্যত দুই ভিন্ন। দুয়ের কার্য ও ধর্ম স্বতন্ত্র। প্রিয়ম্বদা দেবীর অনেক কবিতার একটি ত্রুটি এই যে, লিরিক-ভাব এপিগ্রাম আকারে প্রকাশিত হইয়াছে। বেদনাকে শিল্পের শাণযন্ত্রে চড়াইয়া কাটিয়া-কুটিয়া ছাঁটিয়া-ছুঁটিয়া একেবারে তাহার সূক্ষ্মতম রূপে লইয়া গিয়া তবে তিনি প্রকাশ করিয়াছেন। লিরিক-বেদনার পক্ষে এটি ত্রুটি বলিয়া মনে করি, বেদনার সঙ্গে বেদনার ভার আবশ্যক, সেই অত্যাবশ্যকটুকুও সর্বত্র রক্ষিত হয় নাই, তাহাতে ক্ষতিই হইয়াছে বলিয়া আমার বিশ্বাস। এই একটি মাত্র ত্রুটিই তাঁহার কাব্যে আমার চোখে পড়িয়াছে, বাকি সবই প্রশংসার।

২

প্রিয়ম্বদা দেবীর কাব্যের মতই তাঁহার জীবন ঘটনাবিরল, বাহুল্যবর্জিত এবং একটি চরম বেদনার মধ্যে সংহত। ক্ষেত্রান্তর হইতে তাঁহার জীবনকথা উদ্ধার করিয়া দিলাম—

"ইনি প্রসন্নময়ী দেবীর একমাত্র সন্তান। ১৮৭১ সালে পাবনা জেলার গুণাইগাছা গ্রামে তাঁহার জন্ম হয়। ১৮৯২ সালে প্রিয়ম্বদা বেথুন কলেজ হইতে কৃতিত্বের সহিত বি.এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। এই বৎসরেই মধ্যপ্রদেশের ব্যবহারাজীব তারাদাস বন্দ্যোপাধ্যায়ের সহিত তাঁহার বিবাহ হয়। কিন্তু পাঁচ বৎসর যাইতে না যাইতেই তাঁহার বৈধব্য (১৩ সেপ্টেম্বর ১৮৯৫) ঘটে।

"শৈশবাবধি বাংলা সাহিত্যে প্রিয়ম্বদার অনুরাগ ছিল। ১২৯০ সালের আশ্বিন সংখ্যা 'বামাবোধিনী' পত্রিকায় প্রকাশিত 'ফুল' নামে একটি ক্ষুদ্র সন্দর্ভই তাঁহার মুদ্রিত প্রথম রচনা। পর বৎসর 'ভারতী ও বালকে' (কার্তিক ১২৯৩) তাঁহার একটি 'গান' 'বালিকার রচনা' হিসাবে মুদ্রিত হয়। ১৩০৫ সাল হইতে ভারতীতে তাঁহার গদ্য পদ্য বহু রচনা প্রকাশিত হইয়াছে। সুকবি হিসাবে প্রিয়ম্বদা খ্যাতি অর্জন করিয়াছিলেন। তাঁহার রচিত গ্রন্থাবলী—

১ রেণু (কাব্য। ১.৯.১৯০০। পৃ ৬৯
২ তারা (শোক কবিতা) ১৮.১..১৯০৭। পৃ ৩৪
৩ পত্রলেখা (কাব্য) ১০..১৯১১ পৃ ১৫৮
৪ অংশু (কাব্য): শ্রাবণ ১৩৩৪। ১৯২৭)। পৃ ১২৫
৫ চম্পা ও পাটল (কাব্য): ১৯৩৯। পৃ ৩৮

"ইহা ছাড়া তিনি তিনখানি শিশুপাঠ্য গ্রন্থ 'অনাথ' (১৮ ফেব্রুয়ারী ১৯১৫), 'কথা ও উপকথা' ও 'পঞ্চুলাল' (১৯২৩) রচনা করিয়াছিলেন। ১৩৪১ সালের ফাল্গুন মাসে প্রিয়ম্বদা দেবীর মৃত্যু হইয়াছে, (দ্রঃ ভারতবর্ষ, চৈত্র ১৩৪১।"*

বর্তমান প্রবন্ধের আলোচ্য বিষয় রেণু, পত্রলেখা, অংশু এবং চম্পা ও পাটল কাব্য চতুষ্টয়।

* বাংলা-সাহিত্যে বঙ্গমহিলার দান: শ্রীব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, বিশ্বভারতী পত্রিকা, বৈশাখ-আষাঢ় ১৩৫৭

৩

রবীন্দ্রনাথ চম্পা ও পাটল কাব্যের ছোট একটি ভূমিকা লিখিয়াছেন। এই ভূমিকায় তিনি বলিয়াছেন—

"প্রিয়ম্বদার কবিতার প্রধান বিশেষত্ব রচনার সহজ ধারায়, অলংকার শাস্ত্রে যাকে বলে প্রসাদগুণ। স্বচ্ছ তার ভাষা, সরল তার ভাবের সংবেদন। সে যেন ফুলের মতো, বাইরে থেকে যার পাপড়িতে রং ফলানো হয় নি, আপন রং যে নিজের অগোচরেই সঙ্গে নিয়ে এসেছে। আর সেই ফুলটি যূথী মালতী জাতের, পেলব তার চিক্কণতা, সে চোখ ভোলায় না প্রগল্‌ভ প্রসাধনে, মনের মধ্যে প্রবেশ করে অদৃশ্য সুগন্ধের প্রেরণায়। বিশ্বপ্রকৃতির সংস্রবে প্রিয়ম্বদার স্পর্শ-সচেতন মন যে আনন্দ পেয়েছিল কাব্যে সে প্রতিফলিত হয়েছে জলের উপরে যেন আলোর বিচ্ছুরণ, আর জীবনে যত সে পেয়েছে দুঃসহ বিচ্ছেদ-বেদনা, কাব্যে তার একান্ত আবেগ দেখা দিয়েছে নারীর আবরণায় অশ্রুধারার মতো।"

প্রিয়ম্বদা দেবীর কাব্যকে রবীন্দ্রনাথ যূথী মালতী ফুলের মত বলিয়াছেন, এই প্রসঙ্গে মনে পড়িতেছে এত ফুলের ছড়াছড়ি আর কারো কাব্যে এমন সর্বব্যাপী নয়। তবে সে ফুল কেবল যূথী মালতী জাতের নয়, তার মধ্যে চম্পা পাটল গোলাপ কৃষ্ণচূড়া বলরামচূড়া কামিনী প্রভৃতি নানা জাতের নানা রঙের তীব্র সৌগন্ধের ও উগ্রবর্ণের ফুলেরও অভাব নাই। উপমা ও উপাদানকে অনুসরণ করিয়া কবির অবচেতন মনোলোকে প্রবেশ করিবার সাহিত্যিক রীতি আছে বটে, তেমন করিতে পারিলে এই পুষ্পোল্লেখবাহুল্য হইতে কোন গুপ্ত সত্য উদ্ধার করা হয় তো একেবারে অসম্ভব হইত না। কিন্তু এখানে তার প্রয়োজন নাই। শুধু এইটুকুই বলিলে চলিবে যে ফুলের মত এমন সুকুমার, এমন স্পর্শকাতর অথচ এমন সুন্দর আর-কিছু আছে কি না সন্দেহ। একমাত্র ভালবাসার সঙ্গেই ফুলের তুলনা চলে। 'দীপশিখা সম কাঁপে ভীত ভালোবাসা' এ কথা ফুল সম্বন্ধেও সমানভাবে প্রযোজ্য। ফুলের ও প্রেমের এই সাধর্ম্য লক্ষ করিয়াই কবি যেন পুষ্পবৃষ্টিতে নিজের কাব্য ছাইয়া দিয়াছেন। তাঁহার চোখে ফুলই প্রেম, তাঁহার ফুলের কাব্য নামান্তরে প্রেমের কাব্য। জীবনের দুঃসহ অভিজ্ঞতা হইতে কবি বুঝিয়াছেন যে প্রেম ফুলের মতই সুন্দর অথচ ক্ষণপ্রাণ, আরও বুঝিয়াছেন যে, ফুল ঝরিয়া গেলেও তাহার গন্ধ বাতাসে থাকিয়া যায়, প্রেমাস্পদ গত হইলেও প্রেমের উত্তররাগ 'প্রিয়জনের মনের কোণ শরৎ সন্ধ্যামেঘে' লাগিয়া থাকে।

সেই পুষ্পসৌরভের, প্রেমের স্মৃতির, প্রেমের বেদনার কাব্যই যে তিনি লিখিতে বসিয়াছেন। তাঁহার কাব্যের ফুল চিন্ময়, তাহা প্রেমের প্রতীক।

## ৪

দুঃখ-বেদনা-বিচ্ছেদ সকলের পক্ষেই অসহ, কিন্তু যাহারা কল্পনা-প্রবণ, অনুভূতি যাহাদের তীক্ষ্ণ, তাহাদের পক্ষে না জানি আবও কত অসহ। কিন্তু তাহাদের ক্ষতি নিছক ক্ষতি নয়, তাহাদের হিসাবের খাতার বামে ক্ষতিপূরণস্বরূপ জমার অঙ্ক একটা দেখা যায়। দুঃখের অনুভূতিকে তাঁহারা শিল্পে মূর্তি দিয়া থাকে, তখন সেই মূর্তি সকলের অনুভবযোগ্য দর্শনযোগ্য হইয়া ওঠে। সাধারণ লোকে অন্ধভাবে দুঃখের দ্বারা পীড়িত হয়, তাহাকে প্রত্যক্ষ করিতে পারে না; শিল্পীর কলমে দুঃখের স্বরূপ ফুটিয়া উঠিলে তবেই তাহারা দুঃখকে দেখিতে পায়, শিল্পীর দুঃখের অভিজ্ঞতায় নিজের দুঃখের চেহারাকে দেখে। সুখ সম্বন্ধেও এ কথা প্রযোজ্য। প্রিয়ম্বদা দেবী নিজের দুঃখের অভিজ্ঞতার বিন্যাসে সাধারণের দুঃখের অভিজ্ঞতার ক্ষেত্রে বাড়াইয়া দিয়া গিয়াছেন।

রেণু তাঁহার প্রথম কাব্যগ্রন্থ। প্রথম বলিয়াই হোক, আর শোকের কারণ অত্যন্ত নিকটবর্তী বলিয়াই হোক, সবগুলি কবিতা সুষম শিল্পমূর্তি লাভ করে নাই। তবে যে সব উপাদানে তাঁহার শ্রেষ্ঠ কবিতা গঠিত, রেণু-কাব্যেই সেগুলি প্রকট হইয়া উঠিয়াছে। প্রকৃতি ও প্রেমের যুগল তন্তুতে তাঁহার শ্রেষ্ঠ-কবিতাগুলি রচিত, রেণু তাহার ব্যতিক্রম নয়। রেণুর বর্ষা বিরহিণী। শরৎ প্রকৃতির স্নেহময়ী মাতা। আবার দেখি হেমন্তের হিমানী, সেও বিরহিণী। কবির বিদ্ধ হৃদয় শরাহত কুরঙ্গের মত ছুটিয়া গিয়া যে সরোবরতীরে উপনীত হইয়াছে তাহা প্রকৃতির অতল স্নেহ ও শান্তি।

পত্রলেখা-কাব্য পূর্ণ পরিণত, হয়তো এখানিই তাঁহার শ্রেষ্ঠকাব্য কিংবা বলা উচিত যে তাঁহার অধিকাংশ শ্রেষ্ঠ কবিতা পত্রলেখার অন্তর্ভুক্ত, কেননা, তাঁহার এক কাব্য হইতে অন্য কাব্যের প্রকৃতিগত কোন স্বাতন্ত্র্য নাই, সবই যেন এক সুদীর্ঘ বিচ্ছেদ-বেদনার ক্রৌঞ্চগীতি।

পত্রলেখায় আসিয়া শোক শ্লোক হইয়া উঠিয়াছে। সার্থক শিল্পসৃষ্টির পক্ষে বাস্তব ঘটনা হইতে যে দূরত্বের আবশ্যক, যে বিবিক্ত ভাব অনিবার্য, পত্রলেখা-কাব্য সেই পরিপ্রেক্ষিতে লিখিত। প্রকৃতি ও মানুষের যে যুগল তন্তুর বিষয় আগে উল্লেখ করিয়াছি, এখানে সেই বুনানি আরও নিপুণ, দুইকে এক বলিয়া মনে হয়।

আর-এক দিকে দেখি রেণু কাব্যের অপেক্ষাকৃত লিরিক বিস্তৃতি ঘনত্বে নিবদ্ধ হইয়া সংহত এপিগ্রামের সৃষ্টি করিতে চলিয়াছে, নীহারিকা নক্ষত্রে পরিণত। কাব্যের এই ক্রমবর্ধমান সংহতি সম্বন্ধে লেখিকা সচেতন, তাই কৈফিয়তস্বরূপ যেন বলিয়াছেন—

আমার অনন্ত ব্যথা ছাড়া পেতে চায়
অর্থহীন অর্থভরা অজস্র ভাষায়।
তবুও যখনি কিছু বলিবারে যাই
অশ্রুজলে কোনো কথা খুঁজিয়া না পাই।

আবার—

এক বিন্দু অশ্রু যদি ফেলি কভু আমি
অমনি বন্যার মত আসে ক্রমে নামি
অনন্ত শোকের ঘোর অবাধ প্লাবন
ভাঙিয়া ধৈর্যের বাঁধ ভাসাইয়া মন।
তাই আছি স্তব্ধ জড় পাষাণের মত
প্রবল উৎসের মুখ রুধিয়া নিয়ত।

তাঁহার মৌন ঋণাত্মক নয়, তাহা বাক্যদানের বেদনার গভীরতা-সূচক, মহাকাশের স্তব্ধতা যেমন শূন্য নয়, নির্জনতা যেমন রিক্ত নয়, এ-ও তেমনি। পত্রলেখা-কাব্যে দেখিতে পাই যে, মৃত্যুর পরে দয়িতের সহিত পুনরায় মিলন হইবে এইরূপ একটা আশা দেখা দিয়েছে এবং সেই আশার সূত্রেই ভগবানের প্রতিও বিশ্বাস জাগিতেছে, কবির কাছে এখানে প্রেম ভগবৎবিশ্বাসের পূর্বসূত্র।

অংশু কাব্যখানি ১৯২৭ সালে প্রকাশিত হইলেও 'কবিতাগুলি প্রায় পনেরো বৎসর পূর্বের রচনা'। পত্রলেখা ১৯১১ সালে প্রকাশিত হইলেও কবিতাগুলি যে আরও আগে রচিত অনুমান করা অনুচিত হইবে না। পত্রলেখার কবিতাগুলির সঙ্গে অংশুকাব্যের শিল্পগত প্রভেদ না দেখিতে পাইলেও পরিপ্রেক্ষিত-গত পার্থক্য বেশ চোখে পড়ে। শোকের কারণ বেশ দূরে গিয়া পড়িয়াছে, আগেকার সে ক্ষতিবোধ নাই, তবে ক্ষতচিহ্ন আছে, সেই ক্ষতচিহ্ন মনে একপ্রকার বেদনার স্মৃতিময় ব্যাকুলতা জাগাইয়া তোলে। বোধ করি এইজন্যই অংশুর অনেকগুলি কবিতা নৈর্ব্যক্তিক ও তত্ত্ব-আভাসিত। ব্যক্তিগত ব্যথা হইতে কবির মন তত্ত্বে গিয়া আশ্রয় লইয়াছে, ব্যথাশ্রয়ী মন এখানে তত্ত্বাশ্রয়ী। কিন্তু তত্ত্ববিন্যাস বা তত্ত্বপ্রতিষ্ঠা প্রিয়ম্বদা দেবীর প্রতিভার স্বরূপ নয়, তাই অচিরে নূতন আশ্রয় সন্ধান

করিয়া বাহির করিয়াছে। আগেকার কাব্য প্রকৃতি ও মানুষের টানা-পোড়েনে বোনা, অংশত অনেক কবিতার একটি সূত্র প্রেম, আর-একটি সূত্র পৌরাণিক দেব-দেবী এবং পৌরাণিক নরনারী। একদা ব্যথার সান্ত্বনার জন্য যেমন প্রকৃতির কাছে কবি গিয়াছিলেন, এখানে তেমনি গিয়াছেন পৌরাণিক যুগের মহত্ত্বে ও ত্যাগোজ্জ্বল চারিত্র্যে, উদ্দেশ্য অভিন্ন, লক্ষ্য ভিন্ন, এই মাত্র। এই শ্রেণীর কতকগুলি কবিতা পাড়য়া মনে হয় কবি যেন কতক পরিমাণে নিজের বেদনা ও বিচ্ছেদের সার্থকতা উপলব্ধি করিতে পারিয়াছেন অপরের ব্যথার অপূরণীয় তীব্রতা নিজের ব্যথাকে কতক পরিমাণে সুসহ করিয়া তুলিয়াছে।

চম্পা ও পাটল প্রিয়ম্বদা দেবীর শেষ কাব্য, মৃত্যুর পরে প্রকাশিত এ বই-খানা তাঁহার কবিজীবনের উপসংহার। জীবনান্তের ব্যথা যেন সমে আসিয়া আবার উত্তাল হইয়া উঠিয়াছে, দিনান্তের সন্ধ্যাকাশে যেন সূর্যোদয়েরই সমারোহ, তবু ঠিক এ নয়, ভালো করিয়া নিরীক্ষণ করিলেই ক্লান্তির আভাস ধরা পড়ে। প্রভাতের সে নবোত্তম কই? ভৈরবী আর পূরবী দুইই ব্যাকুল করা রাগিণী, কিন্তু সে ব্যাকুলতার জাত যে ভিন্ন।

ব্যথার উপসংহারে ব্যথার ভূমিকার উপাদানগুলি আবার প্রকট হইয়া উঠিয়াছে, পৌরাণিক তত্ত্বের পরিবর্তে প্রকৃতির প্রতি গভীর আস্থা ও অনুরাগের তত্ত্ব ফিরিয়া দেখা দিয়াছে, ফুলের বাগানে ফুলই ফোটে।

আরও একটি বিষয় কবির অবসন্ন জীবনান্ত স্মরণ করাইয়া দেয়। চারি দিকের নরনারীর জীবনলীলার প্রতি এমন একটি বিরক্তি আগ্রহ পরিস্ফুট যাহা কেবল বিদায়-চেতন ব্যক্তির পক্ষেই সম্ভব।

৫

প্রিয়ম্বদা দেবীর কবিতা সংখ্যায় অল্প, আকারে ক্ষুদ্র, অলংকারে দীন, ভাষায় স্বচ্ছ এবং ভাবে ও রূপে বিচিত্র নয়। এগুলি এমন মৃদু, এমন বাক্‌কুণ্ঠ, এমন অধোক্ত - মনে হয় এ যেন কবির স্বগতোক্তি, বিজন মধ্যাহ্নে পল্লবে নিলীন ঘুঘুর স্থগিত বিলাপে যে ক্লান্ত ব্যাকুলতা, তাই যেন এ কবিতাগুলির মর্মে মর্মে জড়িত। এমন রচনার সমাদর হওয়াই কঠিন, বাংলা কাব্যসৃষ্টির বর্তমান অবস্থায় তো একেবারে অসম্ভব বলিয়াই মনে হয়। তবু ব্যথা যদি গভীর হয়, অভিজ্ঞতা যদি সত্য হয়, আর সেসব যদি শিল্পসম্মত রূপ লাভ করিয়া থাকে, তবে সে রসসৃষ্টির মার নাই।

আধুনিক পাঠক যদি উপেক্ষা করিতে পারে, তবে এ কাব্যও অপেক্ষা করিতে পারিবে। আধুনিক আর সবই করিতে পারে, কেবল অপেক্ষা করিতে অক্ষম ; আজকার দিনের সঙ্গেই যার গাঁটছড়া বাঁধা, আজকার দিনের সঙ্গেই যে তার সহমরণ অবশ্যম্ভাবী। শিল্পে ও সাহিত্যে নূতন চাকরের মতই নূতন বিষয়কে বিশ্বাস করা বুদ্ধিমানের লক্ষণ নয়, প্রিয়ম্বদা দেবীর কাব্য মানুষের ব্যথার মতই পুরাতন, সেইজন্যই চিরন্তন।

রবীন্দ্রনাথের উক্তি দ্বারা সূচনা করিয়াছিলাম আবার তাঁহার উক্তিতেই শেষ করি, "বাংলা-সাহিত্যে প্রিয়ম্বদার কবিতা স্বকীয় আসন রক্ষা করতে পারবে, কেননা সে অকৃত্রিম"।

# কবি সতীশচন্দ্র রায়

১৮৮২-১৯০৪

যে কয়েকজন বাঙালী সাহিত্যিক তাঁহাদের রচনায় প্রতিভার আভাসমাত্র রাখিয়া অল্পবয়সে ইহলোক ত্যাগ করিয়াছেন, তাঁহাদের মধ্যে কবি সতীশচন্দ্র রায় অন্যতম। বাংলা সাহিত্যের সরস্বতী যদি আজ বর দিতে উদ্যত হন যে ইচ্ছা করিলে তাঁহাদের যে-কোন একজনকে ফিরিয়া পাওয়া যাইবে, ফিরিয়া আসিয়া তিনি তাঁহার অসমাপ্ত সাহিত্যলীলাকে পূর্ণ করিয়া রাখিয়া যাইতে পারিবেন, তবে আমি নিঃসংশয়ে সতীশচন্দ্রের প্রত্যাবর্তন কামনা করি। প্রবাসী পত্রিকায় তিন বন্ধুর একখানি ফটোগ্রাফ দেখিয়া ছিলাম। এই তিন বন্ধু, সত্যেন্দ্রনাথ দত্ত, অজিতকুমার চক্রবর্তী ও বর্তমান প্রবন্ধের বিষয় কবি সতীশচন্দ্র রায়। ভাগ্য এই তিন প্রতিভাবান্ যুবককে বন্ধুত্বসূত্রে একত্র করিয়াছিল, আবার তিন-জনকেই অকালে হরণ করিয়া লইয়াছে। সত্যেন্দ্রনাথ চল্লিশ বৎসরে গেলেন, অজিতকুমার বত্রিশ বৎসরে, আর সতীশচন্দ্রের বয়স বাইশ বৎসরও পূর্ণ হইতে পায় নাই। সত্যেন্দ্রনাথ ও অজিতকুমার বাংলা সাহিত্যে প্রতিষ্ঠিত হইয়াছেন, কিন্তু সতীশচন্দ্র সম্পূর্ণরূপে বিস্মৃত। কিংবা 'বিস্মৃত বলিলে অত্যুক্তি হয়, তাহাতে মনে হইতে পারে একসময়ে তিনি বিশ্রুত ছিলেন। বস্তুতঃ বাংলা সাহিত্যের দিগন্তে আভাসিত হইয়াই তিনি অস্তমিত হইয়াছেন। তাঁহার প্রতি রসিকের দৃষ্টি পড়িবার আগেই তাঁহার নিমজ্জন ঘটিয়াছে। সতীশচন্দ্র বাংলা সাহিত্যের শুক্লদ্বিতীয়ার চন্দ্রকলা। দু-চারজন সাহিত্যরসিকের দৃষ্টি ওই ক্ষীণ চন্দ্রকলায় পূর্ণিমার আভাস দেখিয়াছিল। এই দু-চারজনের মধ্যে রবীন্দ্রনাথ প্রধান।

সতীশচন্দ্রের জীবনী সম্বন্ধে অজিতকুমার 'সতীশচন্দ্রের রচনাবলী' গ্রন্থের ভূমিকায় যাহা লিখিয়াছেন এখানে উদ্ধৃত করিয়া দিলাম—

> "১২৮৮ সালের মাঘে সতীশচন্দ্র বরিশাল জিলার অন্তর্গত উজিরপুর গ্রামে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতামহ স্বর্গীয় তিলকচন্দ্র রায় বরিশালে বিশেষ সমৃদ্ধি-সম্পন্ন জমিদার ছিলেন। জমিদারির ভগ্নদশায় সতীশ সেই পরিবারে জন্মগ্রহণ করিয়া অত্যন্ত দুঃখকষ্টের মধ্যে মানুষ হন। বরিশাল ব্রজমোহন বিদ্যালয়ে ইনি বরাবর অধ্যয়ন করিয়া সেখান হইতে এফ. এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া অধ্যয়নার্থে কলিকাতায় আসিয়া উপস্থিত হন। বি. এ. পরীক্ষার জন্য

যখন প্রস্তুত হইতেছেন তখন কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের সঙ্গে ইহার পরিচয় ঘটে এবং কিয়ৎকালের মধ্যেই তিনি ভবিষ্যৎ সাংসারিক উন্নতির আশা জলাঞ্জলি দিয়া বোলপুর ব্রহ্মচর্যাশ্রমে জীবন উৎসর্গ করেন। পশ্চিমে একবার ভ্রমণ করিতে গিয়া সতীশচন্দ্র বসন্তরোগে আক্রান্ত হন এবং ৩১০ সালের মাঘী পূর্ণিমার দিনে ২২ বৎসর বয়সে বোলপুরে প্রাণত্যাগ করেন।"

সতীশচন্দ্রের জীবনকালে তাঁহার কোন গ্রন্থ প্রকাশিত হয় নাই। তাঁহার মৃত্যুর পরে 'গুরুদক্ষিণা' নামে একটি ক্ষুদ্র কথা রবীন্দ্রনাথের ভূমিকাসহ প্রকাশিত হয়। আরও কিছুকাল পরে, ১৩১৯ সালে তাঁহার বন্ধু অজিতকুমারের প্রযত্নে ও সম্পাদনায়, তাঁহার কয়েকটি পদ্য ও গদ্য রচনা 'সতীশচন্দ্রের রচনাবলী' নামে প্রকাশিত হইয়াছিল। রচনাবলীর নিবেদনে সম্পাদক সতীশচন্দ্রের রচনা সম্বন্ধে বলিতেছেন—

"কলিকাতায় আসিবার পূর্বে তাঁহার অল্পবয়সের বহু রচনা ছিল। কিন্তু সেগুলির কোনটাই তেমন আকারপ্রাপ্ত হইয়া উঠে নাই। কলিকাতায় থাকিতে এবং বোলপুর আসিবার পর হইতে তিনি যে-সকল রচনা লিখিয়াছিলেন, তাহারাই এ গ্রন্থে স্থান পাইয়াছে। তাঁহার কয়েকদিনের মাত্র একটি ডায়ারি পাওয়া গিয়াছে। কিন্তু তাহারি মধ্যে তাঁহার নিজের জীবনখানি এবং অন্তরের প্রতিকৃতিটি বড় স্বচ্ছ এবং সুন্দর ভাবে তিনি লিখিয়া দিয়াছেন। ডায়ারির মধ্যে ব্যক্তিগত কথা থাকিলেও তাহা সেই কারণে যথাযথ ভাবে এই গ্রন্থে প্রকাশ করা হইল।"

সতীশচন্দ্রের রচনার পরিমাণ সামান্য—পৌরাণিক উতঙ্কের কাহিনী অবলম্বনে রচিত গুরুদক্ষিণা নামে একটি কথা, আর রচনাবলীতে সংগৃহীত গদ্য-পদ্য রচনা। শেষোক্ত গ্রন্থখানির পৃষ্ঠাসংখ্যা ২৭৮, প্রথমোক্ত খানির মাত্র ৫২। গুরুদক্ষিণা এখনও কিনিতে পাওয়া যায়—কিন্তু রচনাবলী সম্পূর্ণ দুর্লভ হইয়া গিয়াছে। বিশ্বভারতী গ্রন্থবিভাগ শান্তিনিকেতনের পুরাকালের এই প্রতিভাবান্ সাহিত্যিক-অধ্যাপকের রচনাবলী পুনঃপ্রকাশ করিবেন স্থির করিয়াছেন—ইহা দ্বারা বাংলা সাহিত্যের একটি মহদুপকার বিশ্বভারতী করিবেন, আর প্রসঙ্গত শান্তিনিকেতনের এই নিষ্কাম কর্মীর প্রতিও শ্রদ্ধা নিবেদন করা হইবে।

২

সতীশচন্দ্র জীবনে খ্যাতিলাভ করিয়া যান নাই, খ্যাতি অর্জন করিবার মত জীবনের দীর্ঘতা পান নাই, অশরীরী কবিকল্পনাকে সাহিত্যে সুপ্রতিষ্ঠিত করিয়া যাইবার সুযোগ লাভ করেন নাই—এ সমস্ত নিদারুণ সত্য। কিন্তু তৎসত্ত্বেও একটি মহৎ সৌভাগ্য তাহার ঘটিয়াছিল—তিনি রবীন্দ্রনাথের অকৃত্রিম স্নেহ ও শ্রদ্ধা লাভ করিতে সমর্থ হইয়াছিলেন— এমন স্নেহমিশ্রিত শ্রদ্ধা আর কোন তরুণ বাঙালী সাহিত্যিক রবীন্দ্রনাথের নিকট পাইয়াছেন কিনা সন্দেহ। রবীন্দ্রনাথের 'বিচিত্র প্রবন্ধ' গ্রন্থের পূর্বতন সংস্করণে "বন্ধুস্মৃতি" অধ্যায়ে সতীশচন্দ্রের বিষয়ে একটি প্রবন্ধ আছে। এই প্রবন্ধটিই 'গুরুদক্ষিণা'র ভূমিকারূপে সংযোজিত। কবিগুরুর শেষ বয়সের 'বনবাণী' গ্রন্থের "শাল" শীর্ষক কবিতায় যে তরুণ বন্ধুর উল্লেখ আছে তিনি এই সতীশচন্দ্র। রবীন্দ্রনাথের সান্নিধ্যলাভের সুযোগ যাঁহাদের ঘটিয়াছে তাঁহারা জানেন সাহিত্যপ্রসঙ্গ উঠিলেই তাঁহার মুখে সতীশচন্দ্রের অকৃত্রিম সাহিত্যানুরাগের কথা শুনিতে পাওয়া যাইত। সতীশচন্দ্রের মৃত্যুর পর হইতে 'বনবাণী' প্রকাশের সময় বড় অল্প নহে—রবীন্দ্রনাথের মনে সতীশচন্দ্রের স্মৃতি এই দীর্ঘকালের উপরে বিস্তারিত হইয়া আছে। অকালে পরিসমাপ্ত-জীবন এই তরুণ কবির স্মৃতি কবি বনস্পতির শাখায় শাখায় এক অলৌকিক আলোকলতার মত জড়িত হইয়া রহিয়াছে। তরুণ কবি ও মহাকবির এই ভাবসান্নিধ্য ভবিষ্যতের কবিদের অনুসন্ধিৎসু কল্পনার জন্য এক লোভনীয় উপজীব্য হইয়া রহিল।

শান্তিনিকেতন বিদ্যালয়ের আদর্শ সম্যকভাবে উপলব্ধি করিতে পারিয়াছে, সেই আদর্শের দ্বারা উদ্বুদ্ধ হইয়া বিদ্যালয়ের কাজে আত্মসমর্পণ করিতে পারে, এমন কর্মী বিরল। রবীন্দ্রনাথ লিখিতেছেন, "এই কথা লইয়া একদিন খেদ করিতেছিলাম, তখন সতীশ আমার ঘরের এক কোণে চুপ করিয়া বসিয়া ছিল। সে হঠাৎ লজ্জায় কুণ্ঠিত হইয়া বিনীত স্বরে কহিল, আমি বোলপুর ব্রহ্মবিদ্যালয়ে শিক্ষাদানকে জীবনের ব্রত বলিয়া গ্রহণ করিতে প্রস্তুত আছি, কিন্তু আমি কি এ কাজের যোগ্য? তখনো সতীশের কলেজের পড়া সাঙ্গ হয় নাই। সে আর কিছুর জন্যই অপেক্ষা করিল না, বিদ্যালয়ের কাজে আত্মসমর্পণ করিল। ভাবী সাংসারিক উন্নতির সমস্ত আশা ও উপায় এইরূপে বিসর্জন করাতে সতীশ তাহার আত্মীয়বন্ধুদের কাছ হইতে কিরূপ বাধা পাইয়াছিল, তাহা পাঠকগণ কল্পনা করিতে পারিবেন। এই সংগ্রামে সতীশের হৃদয় অনেকদিন অনেক গুরুতর আঘাত সহিয়াছিল, কিন্তু পরাস্ত হয় নাই।"

